নন্দলালের সঙ্গে এখানকার অনেকগুলি ডাক্তারের কতকটা পরিচয় ঘটেছিল। নিখিলনাথের সঙ্গেও নন্দর দু-এক দিন এই ঘরে সাক্ষাৎকার ঘটেছে। এই সাক্ষাৎকারে নন্দের চিত্ত নিখিলের প্রতি আকৃষ্ট হয়েছিল, এ কথা বলা চলে না। নিখিলনাথ স্বভাবত কিছু মননশীল উন্মন মানুষ; অধিক আলাপ-পরিচয় করা তার অভ্যাস ছিল না; সুতরাং সহসা লোকে তাকে অহঙ্কৃত ব'লে মনে করতে পারত। নন্দের সঙ্গে পরিচয়েও তার এই স্বভাবের ব্যতিক্রম ঘটে নি; এবং প্রথম আলাপেই স্বভাবতই তার চিত্ত নিখিলের প্রতি বিমুখ হয়ে উঠল।

## ২২

সেদিন নিখিলনাথ তার খাসকামরায় ব'সে পড়াশুনা করছে, এমন সময় দরোয়ান একটি ছোট চিঠি তার কাছে এনে দিলে। চিঠিতে লেখা, দয়া ক'রে আমাকে এক মিনিটের জন্যে দেখা করতে দিন, আমার বড় দরকার।

এই সময়টা নিখিলের পাঠচর্চার সময় এবং কোন কারণে কেউ তাকে এ সময় যেন বিরক্ত না করে, এমন হুকুম দরোয়ানের উপর দেওয়া আছে। সুতরাং দরোয়ানের দিকে চাইতেই সে বেচারা কৈফিয়ৎ দিতে শুরু করলে, হুজুর, বহ্ শুন্‌তি নহী। মঁয়নে বহুৎ কহা; কিসী তরহ্‌সে উস্‌কো হটা নহী সকা। কহ্‌তি হয় আপ্‌কে সাথ মুলাকাৎ নহী করবানসে পিছে আপ গুস্‌সা হোয়েঙ্গে। আওরৎ হয় সাব। হুকুম মিলে তো—। হুকুম পেলে সে স্ত্রীলোকটির উপর কি জাতীয় বীরত্ব দেখাতে পারে, সে সম্বন্ধে কৌতূহল প্রকাশ না ক'রে নিখিলনাথ তাকে ডেকে আনতে বললে।

তার নিজস্ব আস্তানায় স্ত্রীজনসমাগম প্রায় ঘটেই না, সুতরাং মনে মনে অবাক হয়ে যখন সে আকাশপাতাল ভেবে কিছু ঠিক করতে পারছে

না, এমন সময় পর্দা সরিয়ে একটি অপরিচিত তরুণী এসে ঘরে প্রবেশ করলে। বিস্ময়ের উপর বিস্ময় অনুভব ক'রে নিখিলনাথ তার দিকে জিজ্ঞাসু চোখ তুলে চাইতে সে এগিয়ে এসে ক্লান্ত ভাবে বিনা আহ্বানেই একখানা চেয়ার টেনে ব'সে পড়ল। নমস্কার বা কোন প্রকার বাহ্য ভদ্রতা প্রকাশের কোন চেষ্টাই সে করলে না। নিখিলনাথ এই তরুণীটির ব্যবহারে উত্তরোত্তর বিস্ময়াবিষ্ট হয়ে তার দিকে চেয়ে রইল। একে তরুণী তার অপরিচিতা, তার অভিজ্ঞতার মধ্যে এমন আর কখনও ঘটে নি। তা ছাড়া এই প্রকার অভিনব বাক্যবিহীন পরিচয়ে সে মনে মনে অত্যন্ত অস্বস্তি বোধ করতে লাগল। মেয়েটির পরিধানে একটি অনতিপরিচ্ছন্ন ধূসররঙের সিল্কের শাড়ি পিনদ্ধ বেষ্টনে তার তনুদেহযষ্টিকে এক আত্মসম্বৃত মর্যাদা দান করেছে এবং তার কর্মপটুতাকে সুপরিস্ফুট ক'রে তুলেছে। হাতে তার দুগাছি হাতীর দাঁতের প্লেন শাঁখা ছাড়া দেহে অন্য অলঙ্কারের চিহ্ন মাত্র নাই। অনবগুণ্ঠিত মাথার স্বল্পতরঙ্গায়িত কেশ প্রায় অযত্নবিন্যস্ত; মধ্যে ভঙ্গিমাহীন সরল সিঁথি সিন্দুরচিহ্নবিবর্জিত। অবেণীবদ্ধ কেশরাশি মাথার পিছনে অভ্যস্ত হাতে আঁট ক'রে একটা পরিপুষ্ট খোঁপায় বাঁধা। মেয়েটির পায়ে এক জোড়া রবারের হীল-শূন্য জুতো এবং তার অর্ধেক হাতকাটা ব্লাউসের গ্রাস থেকে যে হাতখানি তার কোলের উপর এসে নেমেছে, তাতে লালিত্যের চেয়ে সতেজ সাবলীলতার আভাস সহজেই দৃষ্টি আকর্ষণ করে। মেয়েটির চেহারা, পরিচ্ছদ, বসার ভঙ্গী প্রভৃতি সবসুদ্ধ নিয়ে তার মধ্যে যে একটি বৈশিষ্ট্য আছে, এক মুহূর্তে তা চোখে পড়ে। নিজের সম্পূর্ণ অজ্ঞাতে নিখিলনাথ একদৃষ্টে বিস্ময়াবিষ্ট চোখে তাকে দেখছিল। সে সুন্দরী কি না সে কথা মনেই আসে না, বিস্ময়ের সঙ্গে মনে হয়, আশ্চর্য!

প্রায় আধ মিনিট নির্বাক থেকে মেয়েটি বিনা ভূমিকায় বললে,

আপনাকে দয়া ক'রে এখুনি আমার সঙ্গে একটু যেতে হবে। আপনার গাড়ি নিশ্চয় আছে, কিন্তু তাতে হবে না। কষ্ট ক'রে আমার সঙ্গে আপনাকে বাসেই যেতে হবে। দেরি করবার সময় নেই। বেশি দেরি করলে হয়তো আপনি তাঁকে বাঁচাতেই পারবেন না। এ যেন অনুরোধ নয়, অনুজ্ঞা। নিখিলনাথ কি বলবে ঠিক করতে না পেরে একটু ইতস্তত করতে লাগল। তারপর বললে, দাঁড়ান, ইন্-চার্জ যিনি আছেন তাঁকে একবার ব'লে আসি। মেয়েটি এবার একটু হাসল। সে হাসিতে দাক্ষিণ্যের কোন ভাষা ছিল না, বললে, কাউকে না ব'লে গেলেই আপনার পক্ষে বেশি নিরাপদ হবে। তাই বলছি, যেমন আছেন তেমনি আমার সঙ্গে বেরিয়ে আসুন। প্রশ্ন করবার কৌতূহল থাকে, পরে করবেন। তা ছাড়া যাঁকে দেখতে যাচ্ছেন, তাঁকে দেখলে আপনার প্রশ্ন করবার আবশ্যকও হয়তো আর থাকবে না। নিন, এখন দেরি করবেন না, আপনার স্টেথিস্‌কোপ এবং দু-একটা শেষ সময়ের ইন্‌জেক্‌শনের সরঞ্জাম পকেটে ক'রে আমার সঙ্গে বেরিয়ে আসুন। ডাক্তারী ব্যাগ নিয়ে বেরোবেন না, অন্যান্য আবশ্যক জিনিস আশা করি সেখানেই পাবেন। ব'লে মেয়েটি অত্যন্ত নিশ্চয়তার ভঙ্গীতে দাঁড়িয়ে উঠল। নিখিলনাথ আর যেন দ্বিরুক্তি করবার শক্তি সঞ্চয় ক'রে উঠতে পারলে না। অত্যন্ত বাধ্য ছেলেটির মত দরকারী জিনিসগুলো পকেটস্থ ক'রে মেয়েটির পিছন পিছন বেরিয়ে পড়ল।

মেয়েটির সঙ্গে বেরিয়ে নিখিলনাথ মনে মনে তার পঠদ্দশার কথা স্মরণ করতে লাগল। কেমন ক'রে যেন তার মনে হ'ল যে, এর মধ্যে থেকে সেই দূর অতীতের গন্ধ পাওয়া য'চ্ছে। এই মেয়েটির ঋজু দেহ, দৃঢ় পদক্ষেপ, সতেজ কণ্ঠ নিখিলনাথের নারীপ্রভাবপরিশূন্য চিত্তে যে একটা মোহ এনেছিল, হঠাৎ তাকে একটা রূঢ় আঘাতে ভেঙে দিয়ে মেয়েটি তাকে বললে, আপনি অমন ক'রে আমার সঙ্গে সঙ্গে চলবেন

না, এখান থেকেই বাসে উঠবেন। তারপর লেশমাত্র হৃদ্রতা না ক'রে কিংবা তার আদেশ এই পুরুষ-মানুষটি পালন করল কি না, সেদিকে দৃক্‌পাত মাত্র না ক'রে নিঃসংশয়ে সে পরের বাস-স্টপের দিকে এগিয়ে চ'লে গেল। স্ত্রীজাতির বিনয় বা রূঢ়তা তাকে যে এমন ভাবে বিচলিত করতে পারে, নিখিলনাথের এ অভিজ্ঞতা পূর্বে ছিল না। সে যেন হঠাৎ একটা ধাক্কা খেয়ে তার স্বপ্নলোক থেকে জেগে উঠল এবং তার আলুথালু মনটাকে সংহত ক'রে নেবার জন্যে বাস্-স্টপে দাঁড়িয়ে পকেট থেকে তার পাইপটা বের ক'রে ধরিয়ে নিলে।

হাওড়া স্টেশনে মেয়েটি তার পাশ ঘেঁষে যাবার সময় ব'লে গেল, শ্রীরামপুর। পূর্বে এ সমস্ত ব্যাপারে যদিও সে একেবারে অনভ্যস্ত ছিল না, তবু এ কথা সে মনে না ক'রে থাকতে পারল না যে, তাদের যুগে তাদের দুঃখকে এমন শ্রীমণ্ডিত করবার উপায় তাদের ভাগ্যে ঘটে নি। যাই হোক, একেবারে কলকাতা ছেড়ে যে তাকে বাইরে যেতে হবে— এ কথা সে ভাবে নি। একবার তার মনে হ'ল যে, হাসপাতালের লোকেরা তার খোঁজ করবে; এবং বাইরে যাবার যে ক্ষীণ ছুতো সে দরোয়ানের কাছে দিয়ে এসেছে, এই মেয়েটির সঙ্গে যুক্ত হয়ে তার রূপটা শ্রোতাদের কাছে বেশ একটু রোমাণ্টিক হয়েই দাঁড়াবে; ভেবে সে একটু মুচকে হাসলে।

শ্রীরামপুর স্টেশনে নেমে এদিক-ওদিক চেয়ে সে কোথাও মেয়েটিকে দেখতে পেল না। হঠাৎ তার মনে হ'ল যে, কোন চক্রান্তের কুহকে প'ড়ে কোন ব্যক্তিগত বিপদের মধ্যে পড়বে না তো! কিন্তু তখনই তার মনে তার ঘরের মধ্যেকার অসহায় ক্লান্ত অথচ আত্মসমাহিত সেই মেয়েটির ছবি জেগে উঠল। মন থেকে সমস্ত দ্বিধা দূর ক'রে দিয়ে সে এগিয়ে গেল গেটের দিকে। এখানেও মেয়েটির সন্ধানে সে সাবধানে চার দিকে চেয়ে দেখলে, তখন সন্ধ্যা প্রায় সমাগত। গেট থেকে শহরের

রাস্তায় বেরিয়ে সে কোন্ দিকে যাবে ঠিক করতে না পেরে সামনেই একটা খাবারের দোকান দেখে সেখানে গিয়ে কিছু খাবার কিনলে। ইচ্ছা এই যে, জল খাওয়ার ছলে এখানে অপেক্ষা ক'রে দেখবে যে, মেয়েটির কোন হদিস করতে পারে কি না।

নানা চিন্তায় অন্যমনস্কভাবে সে এদিক ওদিক দেখছে। একটা বাংলা কুকুর তার কাছে এসে দাঁড়াল; অল্প অল্প খাবার ভেঙে সে তাকে দিচ্ছে আর দেখছে। একটা ছাড়া-গরু শুকনো শালপাতার ঠোঙা চিবিয়ে অনির্বচনীয় আনন্দ-রস সম্ভোগ করছে। যেসব লোক যাতায়াত করছে তার অধিকাংশই ওড়িয়া কুলি। নিখিলনাথ ভাবলে, উঃ, এরা কি সমস্ত বাংলা দেশে ছেয়ে ফেলেছে! সাহেবের-পোশাক-পরা একটা লোক এমন ক'রে রাস্তায় দাঁড়িয়ে খাবার খাচ্ছে দেখে তারা মাঝে মাঝে তাদের কুতূহলী দৃষ্টি তার দিকে নিক্ষেপ করছে। একটি নিম্নজাতীয়া মেয়ে চলেছে, হাতে একটা ময়লা গামছার পুঁটলি, বয়স হয়েছে, তবু পাড়াগাঁয়ের সাবলীলতা তার চলনে। নিখিলনাথ তার দিকে একবার চেয়ে মনে মনে শহরের কলেজের মেয়েদের সঙ্গে তুলনা ক'রে বিরক্ত হয়ে ভাবলে, ওরাই আবার দেশের মা হবে! আবার কুকুরটাকে খানিকটা খাবার দিয়ে শালপাতাটা গরুটার দিকে ফেলে দিলে। পকেট থেকে রুমাল বের ক'রে মুখ মোছবার সময় অনিচ্ছা সত্ত্বেও তার দৃষ্টি মেয়েটির দিকে আপনা থেকেই ফিরল। মেয়েটি তখন একটু দূরে গিয়েছে। এমন সময় ঘাড় ফিরিয়ে মেয়েটি তার দিকে একবার চেয়ে আবার আপন মনে চলতে লাগল।

এক মুহূর্তে নিখিলনাথের চমক ভেঙে গেল। তার স্পষ্ট মনে হ'ল, মেয়েটি সে-ই। মেয়েটির এই আশ্চর্য পরিবর্তনে সে একেবারে অবাক হয়ে গেল এবং মনে মনে তারিফ না ক'রে থাকতে পারল না।

সাবধানে মেয়েটির উপর নজর রেখে সে দূরে দূরে তাকে অনুসরণ ক'রে

খাবারের দাম চুকিয়ে দিয়ে মেয়েটির অনুসরণ করলে। পথ তখন মোড় ফিরেছে, মেয়েটিকে আর দেখা যায় না, তবু এবার সে নিশ্চিন্ত হয়েই চলতে লাগল। অনেক ঘুরে গিয়ে পথটা দু-ভাগে চ'লে গিয়েছে। তার একটা কাঁচা রাস্তা। কোন্ পথে যাবে যখন ভাবছে, তখন ঘুরে সেই কাঁচা রাস্তা পার হয়ে মেয়েটিকে সে একটা আমবাগানের মধ্যে ঢুকতে দেখল। এমনি ক'রে নানা রাস্তা ঘুরে, আমবাগানের মধ্যে দিয়ে, এঁদো পুকুরের পাড় ভেঙে ঘণ্টাখানেক পরে মেয়েটির সঙ্গে একটা প্রকাণ্ড বাগানের মধ্যে একটা পোড়ো বাড়িতে গিয়ে উঠল।

চারদিকে বড় বড় আমগাছ যেন প্রেতলোকের প্রহরী। দু-তিনটা ঘর পার হয়ে একটা বড় হল-ঘর। তার এক কোণে একটা মাদুরের উপর কে একজন শুয়ে।

মেয়েটি এসেই একটা লণ্ঠন ধরালে। নিখিলনাথ দেখলে যে, ঘরে কোনও আসবাব নেই। কেবল রোগীর বিছানার পাশে একটা মাটির কলসী, গেলাস আর একটা মালসা। মেয়েটি রোগীর পাশে গিয়ে ব'সে আস্তে আস্তে তার কপালে হাত দিলে।

কে, সীমা? ব'লে রোগী একটা কাতর ধ্বনি করলে।

হ্যাঁ, দেখুন কে এসেছেন।

নিখিলনাথ এগিয়ে এল। সীমা লণ্ঠনটা তুলে ধরলে। আলো-ছায়ায় মিশিয়ে মুমূর্ষুর মুখটা ভীষণ দেখাচ্ছে। চোখ দুটো কোটরে ব'সে গেছে, নাকটা খাড়া হয়ে উঠেছে; একটা ক্ষুধার্ত শকুনি যেন। নিখিলনাথ স্টেথিস্কোপটা বের ক'রে ডাক্তারের কর্তব্যসাধনের উদ্দেশ্যে মাদুরের কাছে গিয়ে উবু হয়ে বসল। উঃ; কি ভয়ানক চোখ লোকটার, কালো কাগজের জমির উপর যেন ভূতের চোখ আঁকা; তেমনি পাকানো, তেমনি নির্মম। লোকটা একটা হাত বের ক'রে ডাক্তারের হাত ধরলে। শিরদাঁড়াটা বেয়ে যেন একটা বরফের বিদ্যুৎ চমকে

গেল। মৃত্যুর অন্ধকার-কবরের ভিতর থেকে বাড়ানো সেই হাত। অনেক দিন পর্যন্ত নিখিলনাথ সে স্পর্শ ভোলে নি। রুগী যেন স্পষ্ট তার নাম ধরে ডাকলে, নিখিল! নিখিল অবাক হয়ে গেল। এই ব্যক্তি কি তার পরিচিত? এ কে? এ মুখ সে কখনও দেখেছে ব'লে তো মনে করতে পারে না! আকাশ-পাতাল নানা চিন্তা করতে করতে সে রোগীর নাড়ী দেখতে লাগল। এইবার রোগী আবার সুস্পষ্ট স্বরে বললে, চিনতে পারছিস না, নিখিল? আমার এই হাতখানা দেখলে কি কারুর স্টীমারঘাটে গোরা ঠ্যাঙাবার কথা মনে পড়বে?

এক মুহূর্তে নিখিলের চোখের উপর থেকে অতীতের বিরাট কালো পর্দাটা উঠে গেল—সে চেঁচিয়ে উঠল, সত্যদা!

চুপ, চেঁচাস নে ভাই। তুই ডাক্তার হয়েছিস নিখিল, বেশি যন্ত্রণা আর না পেতে হয় এমন একটা ব্যবস্থা কর্। বাঁচবার আর ক্ষমতা নেই, ভাই—সাধ নেই, তা বলছি নে। অনেক সাধই বাকি র'য়ে গেল। পাগলীটা বোঝে না, তাই ডাক্তার ডাক্তার ক'রে আমায় অস্থির করে। তোর কাছে পাঠিয়েছিলুম, বাঁচবার জন্যে নয়, ওকে তোর জিম্মায় দিয়ে যাব ব'লে॥ তুই নিজে যদি কোন দিন ওর পরিচয় পাস, তো দেখবি এমন রত্ন জগতে বেশি নেই।

নিখিলনাথ অবাক হয়ে সত্যবাবুকে দেখছিল। সেই দৃঢ়পেশী, ছ-ফুট-লম্বা, বুক-চওড়া, নির্ভীক দেশভক্ত সত্যদা—তাদের দলের নেতা, সে কি এই! তখনকার দিনে, সত্যদাকে কি ভালই বাসত সকলে! সত্যদার একটা হুকুমে অনায়াসে প্রাণ তুচ্ছ করতে পারা ওদের পক্ষে কিছুই কঠিন ব্যাপার ছিল না।

নিখিলের চোখ দিয়ে জল পড়তে লাগল। বললে, সত্যদা কেমন ক'রে এ দশা তোমার হ'ল? তোমাকে তো ধরতে পারে নি!

সত্য বললে, ছিঃ, ভাই নিখিল! তুই এমন দুর্বল হয়ে গেছিস!

চোখের জল ফেলছিস! ছি! ব'লে সে সস্নেহে নিখিলের হাতে হাত বুলোতে বুলোতে বললে, ধরতে পারে সি বটে, কিন্তু যাদের ধরেছিল তারাই বুঝি বেঁচে গেছে রে! কি ক'রে যে আমাদের দিন কেটেছে পাঁচটা বছর, তা বলতে পারবি নে। তারপর ভেলোয়াবের জঙ্গলে ভগবান মুখ তুলে চাইলেন। পুলিসের সঙ্গে চার কিস্তি লড়াইয়ে আমাদের পাঁচজনই মারা গিয়েছিল, তারপর রসদ গেল ফুরিয়ে। কেবল দু-দুটো গুলির চোট খেয়েও এই প্রাণটা বের হয় নি। পুলিসও অল্প বীরত্ব দেখায় নি। তাদের মধ্যে চারজন ইন্‌স্‌পেক্টর ধ'রে মৃত্যু-সংখ্যা দাঁড়িয়েছিল তিয়াত্তর জন। তবু দু দিন ধ'রে তারা সমানে লড়েছে, বার বার হটে গেছে, আবার নতুন বিক্রমে লড়েছে। নিখিল স্তব্ধ হয়ে শুনতে লাগল।

২৩

আবৃত লণ্ঠনের স্বচ্ছতিমিরালোকে জীর্ণ গৃহ-কঙ্কালের শ্মশানক্ষেত্রে স্তিমিতপ্রায় প্রাণশিখার শেষ বহ্নিজ্বালা উদ্গীরণ ক'রে সত্যবান তার জীবনলীলার অচিন্তনীয় অদ্ভুত কাহিনী ব'লে গেল। শুনতে শুনতে নিখিলনাথ তার চোখের জল সামলাতে পারে নি। সত্যবানের অসীম ধৈর্য, তার সঙ্গীদের অদম্য একনিষ্ঠতা, সীমার একাগ্র দেশভক্তি তাকে সম্পূর্ণ অভিভূত ক'রে ফেলেছিল।

কথা মোটামুটি শেষ ক'রে সত্যবান বললে, সব কথা শুনলে তোর মনে হবে, সত্যদা তোকে একটা উপন্যাস শোনাচ্ছে। তা ছাড়া সব কথা বলবার মত সময়ও বোধ হয় আর হবে না। আজ কদিন হ'ল ভিতর থেকে একটা কাঁপুনির মত ধরছে থেকে থেকে। তুই এসেছিস, বেশ হয়েছে। এটা কথা না ব'লে আমি মরতে পারছিলুম না।

নিখিল বাধা দিয়ে বললে, মরার তোমার দেরি আছে সত্যদা!

তোমার কাজ তো ফুরোয় নি এখনও। এখনই তোমার মুখ থেকে মরার কথা শুনতে আমরা রাজি নই। হাতটা একটু দেখি!

এই ব'লে নিখিল তার চিকিৎসকের কর্তব্যে প্রবৃত্ত হ'ল। সত্যবান একটু মৃদু হাসলে, কিন্তু বাধা দিলে না। বাধা দেবার ক্ষমতাও তার আর বেশি ছিল না। অনেকক্ষণ ধ'রে খুব ভাল ক'রে পরীক্ষা ক'রে আশার কোন কিছু অবলম্বন আছে ব'লে নিখিলনাথের মনে হ'ল না।

সত্যবানকে একদিন সে নিজে প্রাণ দিয়েই ভাল বেসেছে, গুরুর মত ভক্তি করেছে। দুর্জয় জীবনবহ্নির সেই দীপ্তশিখা আজ স্তিমিত-প্রায়। অজ্ঞাত অখ্যাত প্রতাড়িত সত্যবান, তার ওই কঙ্কালটুকুর মধ্যে কোথাও কি এতটুকু স্ফুলিঙ্গ জীবিত নেই, যাকে তার সমস্ত চিকিৎসাবিদ্যার মন্ত্রশক্তিতে আবার সেই প্রদীপ্ত শিখায় পরিণত করতে পারে? ব্যথিত ব্যাকুল চিত্তে সে চুপ ক'রে রইল।

নিঃসহায় নিরাশার ম্রিয়মাণ ছায়া সম্ভবত তার মুখে প্রকাশ পেয়ে থাকবে। সত্যবান তার মুখের দিকে চেয়ে হেসে বললে, আমাকে কি ছেলেমানুষ পেয়েছিস রে? চিকিৎসার জন্যে আজ তোকে আমি ডাকি নি। সহজে আমার কথা বুঝবে এমন লোক আর আমার মনে পড়ল না। তাই তোকে এই বিপদের মধ্যে ডেকে এনেছি, নইলে কাকে আর বিশ্বাস করতে পারি, বল্‌? অথচ না ব'লেও তো আমার নিস্তার নেই। তাই তোকে বারণ করছি যে, যে কয় ঘণ্টা বেঁচে আছি তোর চিকিৎসার উৎপাত থেকে আমায় রেহাই দে।

কিন্তু নিখিল ডাক্তার, তার কর্তব্য তাকে করতেই হবে। সে তার পকেট-কেস বার ক'রে সরঞ্জাম প্রস্তুত করতে করতে বললে, দাদা, আমরা কি প্রাণ দেবার মালিক? কে বলতে পারে, প্রাণশক্তি কখন কোন্ অবস্থায় কেমন ক'রে ধীরে ধীরে নিজেকে প্রকাশ করে, কেমন ক'রে আমাদের সমস্ত ভবিষ্যৎবাণী ব্যর্থ ক'রে দিয়ে নিজের কাজটুকু

ক'রে তোলে। এই ব'লে সে একটা ইন্‌জেকশান দেবার পূর্বে অগ্নিমাত্রগায় একটা বাহুতে অ্যালকোহল ঘষতে লাগল। অনেকক্ষণ কথা বলার জন্যই বোধ করি একরকম নিশ্চেষ্ট হয়ে সত্যবান চুপ ক'রে প'ড়ে রইল।

২৪

সে দিন বৃহস্পতিবার। নন্দ অজয়কে নিয়ে কমলার সঙ্গে দেখা করতে গিয়েছে।

কমলা নন্দকে বললে, দেখুন, এখন আমি অনায়াসে বাড়ি গিয়ে খোকাকে দেখে আসতে পারি। তাতে দিদির সঙ্গেও দেখা হয়; আর আপনারও কাজের ক্ষতি ক'রে ওকে নিয়ে ছুটোছুটি করতে হয় না।

নন্দ বললে, ভারি তো সপ্তাহে দু-এক দিন! এতে আর আমার কাজের কি-ই বা ক্ষতি হবে? আর তা ছাড়া সমস্ত সময়টাই তো কাজের ঘানিতে জুতে থাকি; তার থেকে মুক্তি পেয়ে আর এই সময়টুকু তবু একটু হাঁপ ছেড়ে বাঁচবার অবসর পাই। আর বাড়িতে গেলে তোমার দিদির আঁচলের তলায় তুমি এমনই গা-ঢাকা দাও যে, তোমার তো পাত্তাই পাওয়া যায় না।

তা কি করব? দিদি বেচারী একলা একলা চিরটা কাল দাসীবৃত্তি ক'রে মরল। তার উপরে তো খোকার দৌরাত্ম্য আছেই।

আর আমাদের খাটুনিটা বুঝি দেখতে পাও না! সকাল থেকে দিন ক'রে এই ব্যবসার বোঝা টেনে টেনে হয়রান হয়ে যাচ্ছি! লাগামটা খুলে দুটো সরস তৃণখণ্ড মুখে ক'রে মুখের স্বাদটা বদলাব, তা বুঝি আর সহ্য হয় না! চিরটা কাল ঘরে ফিরে আমার সেই দানা ছাড়া বুঝি আর গতি নেই!

কথায় এমন স্পষ্ট ইঙ্গিত নন্দলাল ইতিপূর্বে কোন দিন করে নি। কথাটা ব'লে যেমন তার সঙ্কোচ হ'ল, কথাটা ব'লে ফেলতে পেরে তেমনি তার মনের অনেক দিনকার প্রচ্ছন্ন একটা অত্যন্ত অস্বস্তিকর ভার যেন অনেকটা লঘু বোধ করতে লাগল। আসলে চিত্ত তার অন্তরে অন্তরে বিদ্রোহী হয়ে উঠেছিল। চিরকাল এমনি একটা মূক অভিব্যক্তিহীন জড়তার অনিশ্চয়তার চাপে হৃদয়ের সমস্ত ক্ষুধাকে নিষ্পিষ্ট ক'রে মারতে হবে—সংসারে এই বা কি নিয়ম! প্রকৃতির অপরাজেয় বুভুক্ষার নিরন্তর তাড়নার বিরুদ্ধে তার সামাজিক ভদ্রতায় অভ্যস্ত অন্তঃকরণ যুদ্ধ ক'রে ক'রে শ্রান্ত হয়ে পড়েছিল। কত দিন সে আর সকলের মুখ চেয়ে নিজেকে এমন ক'রে বঞ্চিত করতে পারে! তাই সে আজ এই সামান্য ইঙ্গিতটুকু ক'রেও যেন একটু স্বস্তি অনুভব করলে,—রক্তমোক্ষণ ক'রে নিলে রক্তের চাপে ব্যথিতমস্তিষ্ক রোগী যেমন আরাম পায়।

কমলার মুখের কোন পরিবর্তন হ'ল না। নন্দলাল অনেক লক্ষ্য ক'রেও বুঝতে পারলে না যে, কথাগুলোয় জ্যোৎস্নার মনে কোন ভাবান্তর জন্মিয়েছে কি না! কমলা সহজ করুণার সুরেই বললে, সত্যিই আপনাকে খুব খাটতে হয়। সেই সকাল থেকে সন্ধ্যে অবধি বিশ্রামের সময় তো পানই না, তার ওপর খোকনকে নিয়ে যদি দৌড়াদৌড়ি করতে হয়—। তাই বলছিলাম যে, এখন তো নিজেই আমি আপনার বাড়ি যেতে পারি,—আপনার কষ্ট হয়, তাই ভেবেই বলছিলাম। তা ছাড়া সত্যিই দিদির সঙ্গে দেখা তো হয়েই ওঠে না। সে বেচারার সেই রান্না আর ভাঁড়ারের আবর্জনা ঠেলেই প্রাণটা গেল। আপনারা শুধু ইচ্ছে করলেই দশটা জায়গায় যেতে পারেন, দশখানা বই প'ড়ে মনের খোরাক বানাতে পারেন; দিদির তো তাও নেই। তাই ইচ্ছে করে, গিয়ে তাঁর সঙ্গে মাঝে মাঝে গল্পগাছা ক'রে তাঁর মনটাকে একটু বিশ্রাম দিতে।

তবেই হয়েছে, তা আর দিতে হয় না। মনে নেই, বই প'ড়ে শোনাতে গেলে, হয় নাক ডাকিয়ে ঘুম দিত, আর না হয় 'ঐ বাসনগুলো বুঝি ভগলু ফেলে দিলে', 'ঐ যা, খোকনকে দুধ খাওয়ানো হয় নি' ব'লে স'রে পড়ত! মাছটা জল থেকে ডাঙায় ওঠালে তার বায়ুপরিবর্তন হয় বটে, তবে কিছু উৎকট রকমই হয়। প্রকৃতি সকলের জন্যই এক ব্যবস্থা করেন নি, বুঝলে? ব্যবস্থাটা হয় স্বভাব অনুসারে। স্বভাব কারো স্থাবর, কারো বা জঙ্গম। কাউকে টেনে বাড়ি থেকে বার করা যায় না, আবার কেউ বা একদণ্ড বাড়িতে তিষ্ঠুতে পারে না।

যেমন আপনি, না? বাড়িতে তিষ্ঠোতে পারেন না!

বাপ, তোমার দিদির দাপটে তিষ্ঠোবার জো আছে? বাড়িতে ঢুকেছ কি এক কাহন ফর্দ আর নালিশ আর কৈফিয়ৎ।

হ্যাঁ, তা বই কি! দিনরাত কোথায় আপনার ত্রিফলার জল, কোথায় মিশ্রির জল, আপনি কি খাবার ভালবাসেন—এই সব ক'রে ক'রে মরে কিনা? দিদি টিকটিক না করলে তো স্নানটা পর্যন্ত ভাল ক'রে করেন না, ময়লা কাপড়ের ওপর ধোপ-জামা প'রে বেরিয়ে যেতেও আটক নেই। নখগুলো পর্যন্ত দিদি ধ'রে কেটে দিলে তবে কাটা হয়।

শেষটা করে আত্মরক্ষার্থে, বুঝলে কিনা।

কমলা হেসে বললে, কেন, দিদিকে কি খামচে দেবার ভয় দেখান নাকি?

না, শ্বাপদসঙ্কুল জায়গায় বসবাস করতে হ'লে সশস্ত্র থাকতে হয়।

হ্যাঁ, তাই তো, আমরা সব শ্বাপদ, আর আপনি?

আপদ। মাঝে মাঝে আসি ব'লে বিদায় দেবার ফন্দী আঁটছিলে এক্ষুনি।

এবারেও বাণ লক্ষ্যভ্রষ্ট হ'ল। কমলা কথায় কিছুমাত্র কর্ণপাত

দা ক'রে উঠে বললে, একটু বসুন, দিদির জন্যে একটা জিনিস দেব, নিয়ে যাবেন। এই ব'লে সে খোকনকে নিয়ে ভিতরে চ'লে গেল।

নন্দলাল এবার মনে মনে একটু লজ্জিত এবং নিজের উপর এক রকম বিরক্তই হ'ল। সে চুপ ক'রে ব'সে ভাবতে লাগল, এমন সময় ঘরে এসে ঢুকল নিখিলনাথ।

২৫

সতেজ সরল দেহ, উন্নত ললাটে প্রতিভার দীপ্তি। তার গঠনের মধ্যে, তার গতিভঙ্গীতে এবং তার অযত্নন্যস্ত ঈষৎ তরঙ্গিত কেশবিন্যাসে যে একটি স্বাতন্ত্র্যের, একটি জ্ঞানীজনসুলভ আভিজাত্যের প্রভাব পরিস্ফুট হয়েছে, সেইটেই সকলের চোখে পড়ে। দেখলেই মনে হয়, লোকটি জনতার মধ্যে থেকেও জনতা থেকে স্বতন্ত্র ও সুদূর। একে অবহেলা করবার মত ধৃষ্টতা সঞ্চয় করা চলে না, আবার এর সঙ্গে সহসা আত্মীয়তা করতে অগ্রসর হওয়াও যেন ধৃষ্টতা। ইংরেজী পোশাকটাও এর অঙ্গে একটি বৈশিষ্ট্য লাভ করেছে ব'লে মনে হয়।

নিখিলনাথ ঘরে ঢুকতে নন্দলাল নিজের অজ্ঞাতসারেই চেয়ার ছেড়ে দাঁড়িয়ে উঠল। কেন জানি না, সে একটু অস্বস্তি বোধ করতে লাগল মনে মনে, এবং এই লোকটির সামনে নিজেকে কেমন খেলো মনে হতে লাগল। নিজের এই চাঞ্চল্যে বিরক্ত হয়ে, নিজের আহত আত্মমর্যাদাটুকুকে পুনঃপ্রতিষ্ঠিত করবার জন্যেই বোধ করি, সে উদ্ধতভাবে গিয়ে আবার চেয়ারে চেপে বসল। পূর্বের পরিচয় সত্ত্বেও কোন প্রকার সময়োচিত সম্ভাষণ তার মুখ থেকে বেরতে চাইল না, এবং অকারণেই একটা অস্বস্তির সঙ্গে মনে হতে লাগল যে, জ্যোৎস্নার সঙ্গে সাক্ষাৎ করতে আসার জন্যে এই লোকটার কাছে একটা কৈফিয়ৎ দিতে হবে। মনটা তার বিদ্রোহী হয়ে উঠতে চাইলে। নিখিলনাথের

দিক থেকে জানলার দিকে মুখ ফিরিয়ে সে কাঠ হয়ে ব'সে রইল এবং একটা সঙ্গত কৈফিয়ৎ খাড়া ক'রে তুলতে কেনই যে সে নিজের অগোচরে মাথা ঘামাতে লাগল, তা পরে নিজেই সে বুঝতে পারলে না।

নিখিলনাথ শান্তস্বরে জিজ্ঞেস করলে, আপনাকে এখানে আর একদিন দেখেছি, না? আপনি তো জ্যোৎস্না দেবীর কাছে এসেছেন? দরোয়ানকে বলেছেন তো?

-নন্দলাল খানিকটা ন'ড়ে চ'ড়ে ব'সে বললে, আজ্ঞে হ্যাঁ। ব'লে অকারণে এতক্ষণ পরে অকস্মাৎ একটা নমস্কার করলে। তারপর বিনা প্রশ্নেই ব'লে যেতে লাগল, ওঁর ছেলেটিকে নিয়ে আসতে হয় কিনা; মানে, ছেলেটি আমাদের কাছেই থাকে তাই তাকে নিয়ে— মাকে ছেড়ে থাকে নি, ছেলে মানুষ— তাকে নিয়েই উপরে গেছে—আসবে এখুনি। দরোয়ানকে বলব আপনি এসেছেন?—কথাগুলো যেন নির্বোধের মত শোনাচ্ছে—সহসা এই রকম অনুভব ক'রে নন্দ নিজের উপর অত্যন্ত বিরক্ত হয়ে থেমে গেল।

নন্দলালের অদ্ভুত কথাবার্তায় একটু অবাক হ'লেও নিখিলনাথ আর কোন বাক্যব্যয় না ক'রে একটা চেয়ার টেনে নিয়ে ব'সে কমলের জন্তে অপেক্ষা করতে লাগল।

নন্দলাল মনে মনে তার নিজের কথাগুলো আলোচনা ক'রে অত্যন্ত অস্বস্তি বোধ করতে লাগল। রাগও হ'ল নিজের উপর। ভাবলে, লেখাপড়া শিখে এত মানুষ চরিয়ে এসে একটা ভদ্রলোকের সঙ্গে কথা পর্যন্ত বলতে শিখলাম না। সে একটু ভেবে-চিন্তে নিজেকে সংযত ক'রে নিয়ে সহজভাবেই জিজ্ঞাসা করলে, জ্যোৎস্নাকে আর কতদিন থাকতে হবে? ওর কোর্স তো শেষ হয়ে এল, না?

নিখিল বললে, হ্যাঁ, আর মাস চারেক। তারপর অবশ্য ওঁর ইচ্ছা হ'লে এইখানেই কাজ পেতে পারবেন।

নন্দ ভালমানুষের মত জিজ্ঞাসা করলে, এখান থেকে যারা পাস করে, তাদের সকলকেই আপনারা কাজ দেন বুঝি ?

না, তা কেমন ক'রে দেব! যারা সব চেয়ে ভাল তাদের মধ্যে দুজনকে প্রতিবছর আমরা এক বছরের জন্যে কাজ দি। ওঁর কাজে এবং ব্যবহারে সকলেই খুব খুশি, সুতরাং কাজ যদি উনি করেন তো আমরা সকলেই খুব খুশি হব।

এত খুশি হাওয়ার খবরে নন্দর মনটা আবার ভারী হয়ে উঠল। সে অত্যন্ত সংক্ষেপে একটি মাত্র 'হুঁ' দিয়ে চুপ ক'রে রইল। সংসারে অনভিজ্ঞ নিখিলনাথ জ্যোৎস্নার আত্মীয়ের কাছে জ্যোৎস্নার গুণের কথা বললে তিনি আনন্দ পাবেন মনে ক'রে বললে, কি আশ্চর্য অধ্যবসায় ওঁর! এত অল্পদিনের মধ্যে উনি এত চমৎকার ক'রে সব আয়ত্ত ক'রে নিয়েছেন—দেখলে অবাক হতে হয়। শেখবার ইচ্ছাও ওঁর খুব।

নন্দলাল অনাত্মীয় একজন পুরুষের এই প্রশংসায় মনে মনে উত্তপ্ত হয়ে উঠল। কিন্তু আবার একটা 'হুঁ' ব'লে সে চুপ ক'রেই রইল। অন্যমনস্ক নিখিল নন্দের মনোভাব বুঝতে না পেরে ব'লে যেতে লাগল, আর সকলের চেয়ে আশ্চর্য এই যে, শুধু কাজের জন্যে নয়, ওঁর চরিত্রের গুণে উনি সকলেরই শ্রদ্ধা লাভ করেছেন—যা এখানকার কোন নার্সের ভাগ্যেই প্রায় ঘটে না।

এইবার নন্দর কৌতূহল উদ্দীপ্ত হ'ল, বললে, কেন? এক নিমেষে তার বাঙালীর প্রাণটা একটা কুৎসার আশায় উদ্‌গ্রীব হয়ে উঠল।

নিখিল সেদিকে লক্ষ্য না ক'রে ব'লে গেল, তার কারণ অধিকাংশ নার্স ই ডাক্তারদের মন যুগিয়ে চলে,—অর্থাৎ তাদের চলতে হয়। তাদের চাকরি, তাদের সম্পূর্ণ ভবিষ্যৎ সবই সেই ডাক্তারদের কৃপার উপরই প্রায় নির্ভর করে কিনা। লেখাপড়া বা কালচার ব'লে কোন বস্তুর সংস্পর্শ এদের অধিকাংশই কখনও তো পায় না, কাজেই অল্প

উপায়ে ডাক্তারদের মনস্তুষ্টি করতে। তাদের বাধেও না—আর। ভেবে দেখলে তা ছাড়া তাদের গতিই বা কি?

নন্দ মনে মনে ভাবলে একবার জিজ্ঞেস করে, খুব বুঝি চলে! এই রসাল সংবাদটা নেবার জন্যে তার মনটা লোভিয়ে উঠল। কিন্তু তার ভরসায় কুলোল না। নিরীহ ভাবে বললে, তাই তো, নার্সদের তো তা হ'লে বিপদ কম না!

না, সেটা অবশ্য যার যার চরিত্রের বা মতিগতির উপর নির্ভর করে। জ্যোৎস্না দেবী সম্বন্ধে ওকথা একেবারেই খাটে না। দেখুন না, এখনকার একটা বদ রীতি আছে—ডাক্তারেরা নার্সদের 'তুমি' ব'লে সম্বোধন করেন। কেবল ওঁরই বেলায় দেখি ব্যতিক্রম হয়েছে। অথচ আশ্চর্য এই যে, ওঁর বয়স বেশি নয়।

জ্যোৎস্নার প্রসঙ্গ যে এই অল্পভাষী গম্ভীর মানুষটিকে বাঙ্ময় করেছে, এ কথা বুঝতে নন্দলালের বিলম্ব হয় নি। কিন্তু কেন? এই প্রতিষ্ঠানের এত বড় একজন ডাক্তারের একা সামান্য নার্স সম্বন্ধে এত উৎসাহ কেন? এটা তো ভাল কথা নয়! মানুষ কি কোথাও একটু নিশ্চিন্ত হবার জায়গা পাবে না? বয়স বেশি নয়! বয়স বেশি নয় তো তোমার কি? নার্স—নার্স! তার বয়স বেশি কি কম—এসব কথা ওর মনে হবেই বা কেন? আর জ্যোৎস্নাই বা কেমন? পড়াশুনা করবে, কাজ শিখবে, বাস্, চুকে গেল। তা নয়, এই সব ডাক্তারকে বাড়িতে ডেকে আড্ডা দেবার মানে কি?

ভাবতে ভাবতে নন্দর মনে আর শান্তি রইল না।

এমন সময় খোকাকে নিয়ে কমল এসে উপস্থিত হ'ল; এবং নিখিলনাথকে দেখে 'ওমা, আপনি কতক্ষণ এসেছেন?' ব'লে একটু অনুনয়ের সুরে বললে, আজ আমায় ছুটি দিতে হবে। ইনি আমার স্বামী। সেদিন তো আলাপ করিয়ে দিয়েছিলাম, না, ডাক্তার রায়?

হ্যাঁ, এতক্ষণ ওঁর সঙ্গে আপনারই কথা হচ্ছিল। আজ তবে আমি যাই। কাল দুপুরবেলা তা হ'লে আপনাকে ক্যাম্বেলে নিয়ে যাব ওদের মিউজিয়মটা দেখাতে। আপনি প্রস্তুত থাকবেন।

কমল বিনীতভাবে মাথা হেলিয়ে বললে, আচ্ছা।

## ২৬

নিখিলনাথ নন্দকে নমস্কার ক'রে বেরিয়ে গেল। কমল নিতান্ত ভদ্রতা এবং সম্ভ্রম ক'রেই তাকে দরজা পর্যন্ত এগিয়ে দিয়ে এল।

এক মিনিট নন্দ এবং কমল দুজনেই নিস্তব্ধ হয়ে রইল। উঠে গিয়ে বিদায় দিয়ে আসবার মত আদিখ্যেতায় নন্দর গাত্রদাহ উপস্থিত হয়েছিল। বস্তুত নিখিলনাথের সম্বন্ধে কমলের কোন ব্যবহারকে বিকৃত ক'রে না-দেখার মত শিক্ষা, চরিত্র বা মেজাজ তার নয়। সে গুম হয়ে ব'সে রইল; এবং কমল তার এই আকস্মিক গাম্ভীর্যের কারণ বুঝে উঠতে না পেরে মনে মনে একটু অবাক হ'ল। অল্পক্ষণ পূর্বেও তো নন্দ তার সঙ্গে লঘু আনন্দের সঙ্গে আলাপ করেছে।

কমল এই গুমোটটাকে হাল্কা করবার জন্যে একটু হেসে বললে, এইটে দিদিকে দেবেন। আমি ব'সে ব'সে নিজ হাতে এই ব্লাউজটা তৈরি করেছি। দেখুন তো কাজটা পছন্দ হয় কি না? দিদি নিশ্চয় খুব খুশি হবে।

নন্দলালের মন থেকে নিখিলনাথ-ঘটিত উত্তাপ তখনও জুড়িয়ে যায় নি। বিশেষত নিখিলনাথের সঙ্গে জ্যোৎস্নায় ক্যাম্বেলে বেড়াতে যাওয়ার কথাটা (নন্দ ওটাকে বেড়াতে যাওয়ার অছিলা ব'লেই ধ'রে নিয়েছিল) তার মনে যে জ্বালা ধরিয়েছিল, একটু বিরক্তির মধ্যেই তার ঝাঁজটুকু নন্দর মুখ থেকে বেরিয়ে এল। সে বললে, [illegible] ডাক্তারদের সঙ্গে বেশ জমিয়ে নিয়েছ দেখছি। তোমাকে এখানে

যত নার্স আছে, সকলকেই কি তিনি পালা ক'রে অমনি অনুগ্রহ বিতরণ করেন, না ওটা তোমার বেলাতেই তাঁর বিশেষ অনুগ্রহ?

কমল প্রথম কথাটা ঠিকমত উপলব্ধি করতে পারে নি। তার ঝাঁজটুকুতে যে অপমান লুকিয়েছিল, তা রূঢ়ভাবেই তাকে আঘাত করলেও সে আত্মসম্বরণ করবার প্রয়াসে শুধু বললে, মানে?

মানে, অনুগ্রহটা কোন্ তরফের—আমি হতভাগাই শুধু বঞ্চিত হলাম?

কমল নন্দলালের কাছ থেকে এই রকম কথা কখনও আশা করে নি। কখনও শোনেও নি।

এতদিন নন্দলালের সমাজশাসিত চিত্ত নিজের অশোভন চেষ্টার লজ্জায় নিজেকে প্রাণপণে সংযত ক'রে এসেছে—কমলকে তারই আশ্রয়ে একান্ত অসহায় এবং বঞ্চিত জেনে। কিন্তু আজ তাকে অন্যের সঙ্গসুখে সুখী কল্পনা ক'রে তার অনুকম্পা শুষ্ক হয়ে গেল এবং মুহূর্তে তার লোভাতুর চিত্ত নিষ্ঠুর হয়ে উঠল।

যদিও নন্দলালের চিত্তের উন্মুখীনতার কথা কমলের অবিদিত ছিল না, তবু নন্দলালকে সে ভদ্র সংযত এবং তার প্রতি করুণার্দ্র ব'লেই জেনে এসেছে। অকস্মাৎ অপ্রত্যাশিত ভাবে এমন রূঢ় কুৎসিত কথা নন্দলালের কাছ থেকে শুনে সে স্তম্ভিত হয়ে গেল। নন্দলালের কথা-গুলো খানিকক্ষণ তার আহত মস্তিষ্কে প্রবেশ করবার পথ না পেয়ে একটা দুর্বৃত্ত মানুষের মুখের মত প্রত্যক্ষগোচর হয়ে তার মুখের দিকে তাকিয়ে যেন তাকে বিদ্রূপ করতে লাগল। কি করবে, কি উত্তর দেবে, কেমন ক'রে এই ভদ্রবেশী দুর্বৃত্তকে এই অপমান করার অত্যাচার থেকে নিবৃত্ত করবে, কিছুই যেন ভেবে উঠতে পারল না। এবং দিশাহারা অসহায় চিত্তের আকস্মিক উত্তেজিত আবেগের তাড়নায় হঠাৎ এক নিমেষে উঠে খোকনকে কোলে নিয়ে দ্রুত ভিতরে চ'লে গেল। পাশের

কারো চোখে পড়ে, এই ভয়ে সে স্নানের ঘরে ঢুকে প'ড়ে তার বড় আদরের দুলাল, তার সংসারের একমাত্র বন্ধন খোকাকে প্রাণপণে বুকে চেপে ধ'রে ঝরঝর ক'রে কান্নায় যেন ভেঙে পড়ল। কী তার দুঃখ, তা তার কাছে স্পষ্ট রইল না, এবং কি উপায়ে এ দুঃখের অবসান হবে তাও সে জানে না, শুধু একটা অন্ধ অসহায় তীব্র বেদনা আকস্মিক কালবৈশাখীর মত তার বান্ধবহীন আশ্রয়শূন্য চিত্তকে সমাচ্ছন্ন ক'রে ফেললে। খোকন মাকে এমন কখনও দেখে নি। সে ভয় পেয়ে তার কচি একটি হাত মা'র মুখের উপর দিয়ে 'মা, মা রে' ব'লে কাঁদ-কাঁদ হয়ে ডাকতে লাগল। এই আদরের একটুখানি কচি সুন্দর স্পর্শ পেয়ে সে যেন প্রকাণ্ড একটা আশ্রয় লাভ করলে। খোকনের কান্নায় তার সম্বিত ফিরে এল। চোখ মুছে সে নিঃশব্দে তার মুখের উপর মুখ রেখে নিবিড় ক'রে তাকে তার সমস্ত সত্তার চেতনার মধ্যে অনুভব করতে লাগল।

অল্পক্ষণ পরে সে খোকাকে কোলে ক'রে উপরে তার ঘরে গিয়ে বাক্স থেকে বিস্কুট, একটু প্লাম কেক বের ক'রে তাকে কোলে বসিয়ে খাওয়াতে বসল। ইতিপূর্বেই খোকনের একদফা খাওয়া শেষ হয়েছিল। খাবার ইচ্ছে তার বড় একটা ছিলই না, তবু তার শিশুচিত্তে সে কেমন ক'রে যেন বুঝতে পেরেছিল যে, আজ এই স্নেহটুকু প্রত্যাখ্যান ক'রে মা'র মনে আঘাত করা চলবে না। প্রায় চেষ্টা ক'রেই সে একটু একটু খেতে লাগল। কমল আস্তে আস্তে জিজ্ঞেস করলে, মাসীমা কেমন আছে রে খোকন? মা'র এইটুকু প্রশ্নেই তার ছোট মন থেকে যেন মস্ত একটা বোঝা নেমে গেল এবং মাকে তার দুঃখে সান্ত্বনা দেবার সুযোগ পেয়ে খুশি হয়ে কলবল ক'রে কথা ব'লে মাকে ভুলিয়ে রাখবার প্রয়াসে নিযুক্ত হ'ল।

কমলা হঠাৎ উঠে চ'লে যাবার পর নন্দলাল নিজের নির্বোধ অভদ্র আচরণ সম্বন্ধে সচেতন হয়ে উঠল। অত্যন্ত অনুতাপ হ'ল তার এবং

সঙ্গে সঙ্গে দীর্ঘনিশ্বাসে এ কথাও তার মনে হ'ল যে, আজ নিজেরই নির্বুদ্ধিতায় তার আশার সামান্য অঙ্কুরটুকুকে সে নিজে হাতে উৎপাটন করেছে। ক্ষমাপ্রার্থনার সম্ভাবনা সে মনে মনে আলোচনা করতে লাগল এবং পকেট-বুক থেকে কাগজ ছিঁড়ে নিয়ে লিখলে—আমি নির্বোধ পশু, তাই তোমাকে অপমান করতে সাহস করেছি। ক্ষমা পাবার যোগ্য আমি নই; তবু তোমার কাছে ক্ষমা চাচ্ছি। আমার উপর রাগ ক'রে তোমার দিদিকে ত্যাগ ক'রো না। সে তোমাকে সত্যি ভালবাসে। 'ভালবাসে' কথাটা লিখতে তার কলম যেন আড়ষ্ট হয়ে এল। তাড়াতাড়ি ওটা কেটে লিখলে, নিজের বোন ব'লেই মনে করে। এইটুকু লিখে সে দরোয়ানের হাতে চিঠিটাকে উপরে পাঠিয়ে দিয়ে চঞ্চল চিত্তে অপেক্ষা করতে লাগল।

খোকন তখন আপন উৎসাহে মাসীর নামে এক কাহন নালিশ শুরু ক'রে দিয়েছে, মাসী তাকে কেবল কেবল দুধ খাওয়ায়, তাকে ভগলুর সঙ্গে রাস্তায় যেতে দেয় না, খালি খালি তেল মাখায়, ইত্যাদি। শুনতে শুনতে কমল তার মুখের দিকে চেয়ে নিজের দুঃখ ভুলে গেল। জিজ্ঞেস করলে, মাসী তোকে ভালবাসে না, না রে? ভারি দুষ্টু! মাসীকে দুষ্টু বলায় খোকার ভাল লাগল না। সে তৎক্ষণাৎ উত্তেজিত হয়ে আপত্তি জানালে, বললে, ধ্যেৎ, দুষ্টু বলতে নেই। এবং অবিলম্বে মাসীর গুণগান ক'রে তার প্রতি মাসীর ভালবাসা প্রমাণ করতে লেগে গেল। বললে, তুমি বাঘের গপ্প বলতে পার? মাসী বাঘের গপ্প বলে। এই ব'লে মাসীর কাছে বারংবার-শোনা মনুষ্য-চরিত্রের আদর্শরূপী এক ধার্মিক ব্যাঘ্রের উপাখ্যান সাড়ম্বরে বলতে শুরু করলে। বালকের রজতধারার মত স্নিগ্ধ কণ্ঠস্বরে কমলের চিত্তের সন্তাপ ধীরে ধীরে শান্ত হয়ে এল।

এমন সময় দরোয়ান নন্দলালের ছোট চিঠিখানি নিয়ে তার দরজায়

এসে ডাকলে। চিঠির ভাষায় অনুতাপ প্রকাশের অভাব ছিল না, কিন্তু তবু তার মনে গিয়ে তা যেন ঠিক সুরে বাজল না। সে অনেকবার চিঠিটা পড়ল এবং এই অনুতপ্ত আশ্রয়দাতৃ সম্বন্ধে তার আহত চিত্তকে করুণার্দ্র করবার জন্যে নিজের মনকে বোঝাতে লাগল। কিন্তু সম্প্রতি তার মন তার এই আবেদনকে গ্রাহ্যের মধ্যেই আনলে না। দরোয়ানকে ডেকে বললে, এই খোকাবাবুকে নিয়ে ওই বাবুর কাছে দিয়ে এস। বল, আমি এখন যেতে পারছি না। তারপর খোকাকে কোলে ক'রে বারংবার চুমু দিয়ে সে দরোয়ানের কাছে দিয়ে দিল।

নন্দলাল যদিচ আশা করে নি যে, পত্র প্রাপ্তি মাত্র জ্যোৎস্না তার সমস্ত দুর্ব্যবহার বিস্মৃত হয়ে তার কাছে এসে ধরা দেবে; তবু দরোয়ান একলা খোকাকে নিয়ে ফিরল দেখে তার অন্তর্নিহিত পুরুষ মানুষটি পৌরুষের অভিমানে আঘাত পেয়ে উত্তপ্ত হয়েই উঠল। নিখিলনাথ সম্বন্ধে তার চিত্ত অধিকতর সন্দেহাকুল এবং এমন কি প্রায় ঈর্ষাপরায়ণ হয়ে তার মনকে তিক্ততায় ভ'রে তুললে। অজয়ের হাত ধ'রে সে অকারণেই অত্যন্ত নিষ্ঠুরভাবে টেনে নিয়ে চলল তাকে। ভয়ে বেচারী একবার মেসোমশায়ের মুখের দিকে অসহায়ভাবে চেয়ে প্রাণপণে তার চলার সঙ্গে তাল রাখবার জন্য দৌড়তে চেষ্টা ক'রে গেল প'ড়ে। তার উদ্দাম গতির এই আকস্মিক বাধায় নন্দলাল অত্যন্ত বিরক্ত এবং নিষ্ঠুর হয়ে উঠল। হাত ধ'রে রূঢ়ভাবে একটা টান দিয়ে সে তাকে টেনে তুলতেই বালক ভয়ে কেঁদে ফেললে। অজয়ের সেই অসহায় কান্নায় নন্দলালের চমক ভাঙল। অজয়কে সে সত্যই ভালবাসত। তা ছাড়া সে কমলের দুলাল, তাকে দুঃখ দিয়ে কমলের বিরূপতা অর্জন করতে সে পারে না। কিন্তু আজ বারংবার তার ক্ষতবিক্ষত অবমানিত হৃদয় বঞ্চিত ভিক্ষুকের মত নিষ্ঠুর হয়ে উঠেছিল; এবং কোন-একটা প্রতিশোধের ছিদ্রপথে হৃদয়ের পুঞ্জীভূত বিষবাষ্পকে

মুক্তি দিতে না পারলে তার চিত্তকে কিছুতেই সে শান্ত করতে পারছিল না। এই সামান্য ঘটনার ধাক্কায় সে চেতনা লাভ করলে এবং অজয়কে তাড়াতাড়ি কোলে তুলে নিয়ে বারংবার চুমো দিয়ে তাকে শান্ত করতে লাগল।

২৭

গ্রামের নাম দেওয়া হয়েছে কমলাপুরী। প্রমীলার রাজ্য যেন বিস্মৃত ইতিহাসের কল্পনার আশ্রয় থেকে সজীব হয়ে উঠেছে। নদীর ধারের এই ছোট গ্রামখানি পুরুষের সম্পর্কশূন্য। গ্রামের ভিতরে প্রবেশ করলে মনে হয়, আলাদীনের প্রদীপের মন্ত্রে হঠাৎ জেগে উঠেছে পাতালপুরীর ঘুমের রাজ্য থেকে। লাল সুরকির রাস্তাগুলি সরলরেখায় সমকোণে বিভক্ত করেছে পরস্পরকে : ছোট ছোট কুটিরগুলি পরিচ্ছন্ন সুরুচিসঙ্গত। নদীটির ক্রোড় থেকে একটা চওড়া রাস্তা গেছে সোজা একটা দোতলা অট্টালিকার দরজা পর্যন্ত। আমাদের পূর্বপরিচিত এই অট্টালিকাটি এই গ্রামের হাসপাতাল ও স্বাস্থ্যনিবাস। নদীর ঘাটের কাছে একটি ছোট বাড়িতে নেত্রীর বাসস্থান। কিছু দূরে একটা প্রকাণ্ড প্রাঙ্গণের চতুর্দিক বেষ্টন ক'রে বড় বড় ঘর—কোনটাতে অনেকগুলি তাঁত, কোনটাতে বই বাঁধাবার ব্যবস্থা, কোনটায় শেলাইয়ের কল চলছে, কোনটায় চিত্রকলা শেখাবার ব্যবস্থা আছে—ইত্যাদি অনেক। সমস্ত গৃহ যেন কর্মের চঞ্চলতায় সজীব। গ্রামের বাইরে ক্ষেতগুলিকে বেষ্টন ক'রে একটি চওড়া বাঁধানো রাস্তা দুই দিকে দুটি ঘাটে গিয়ে নেমেছে। এইখান থেকে গ্রামের শিল্পদ্রব্য বাইরে রপ্তানি হয়। নারীরাজ্যের এইখানেই অবসান। গ্রামটি ছোট কিন্তু অত্যন্ত সুসজ্জিত, একেবারে ছবির-মত। পাঠকের বুঝতে বাকি নেই যে, এইটিই শচীন্দ্রের পরিকল্পিত সেই নারী-প্রতিষ্ঠান।

আয়তন হিসাবে এখানকার জনসংখ্যা অল্পই। দরিদ্র ভদ্রগৃহস্থের কর্মক্ষম বিধবাদের জন্য এই আয়োজন। 'কোর্স' পাঁচ বৎসরের, এবং এই পাঁচ বৎসরের মধ্যে এদের বাড়ি যাবার নিয়ম নেই। প্রায় একশো ছাত্রীর এখানে থাকবার সুবন্দোবস্ত আছে। দুটি ক'রে ঘরওয়ালা পঞ্চাশটি কুটিরের স্থান এখানে নির্দিষ্ট।

শচীন্দ্রের বিপুল অর্থ এবং পার্বতীর অক্লান্ত পরিশ্রমে অত্যন্ত অল্প সময়ের মধ্যেই এই প্রতিষ্ঠানটি গ'ড়ে উঠতে পেরেছিল।

## ২৮

তিন বৎসর অতীত হয়ে গেছে। পার্বতীর নাম এই প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত হয়ে বাংলাদেশময় ছড়িয়ে পড়েছে, অথচ প্রতিষ্ঠাতার নাম প্রায় কেউই জানে না। সমস্ত কাজই পার্বতীর নামে চলে। সুতরাং কমলাপুরী সম্পর্কে পার্বতীর নামই বাংলা দেশে বেশি পরিচিত।

একদা পার্বতী প্রতিষ্ঠানের অফিস-ঘরে ব'সে কাজ করছে, এমন সময় একটি মেয়ে এসে একটি নূতন ছাত্রীর আগমনবার্তা জানাল। পার্বতী উঠে ঘাটের দিকে গেল এবং লঞ্চে গিয়ে তার অভিভাবকের সঙ্গে দেখা করলে।

ভদ্রলোকটি বৃদ্ধ। পার্বতী নমস্কার ক'রে ভদ্রলোক ও মেয়েটিকে নিয়ে নেমে এল। এই রকম লোক এসে কয়েক ঘণ্টা নেত্রীর বাড়িতে অতিথি হ'ত। আহারের পর পার্বতী বললে, আপনাকে বিকেলের লঞ্চে ফিরে যেতে হবে। আপনি ইচ্ছে করলে আমাদের গ্রাম দেখে যেতে পারেন।

বেশ, আমিও ভাবছিলাম আপনাকে বলব। তা, চলুন।

টাইপ-লিপি, প্রেস, মাটির খেলনা-বাসন গড়ার ঘর, ছুতোরঘর, তাঁতঘর, শেলাইঘর, ছবিঘর, চরখাঘর প্রভৃতি নানা শিল্পের ব্যবস্থা

দেখতে দেখতে তাঁরা পাঠগৃহে এসে পৌঁছলেন। তাঁদের আগমনে গৃহে কাজের কোন বিরতি বা শৈথিল্য দেখা গেল না।

ভদ্রলোক একটু অবাক হয়ে বললেন, কই, আপনাকে দেখে এরা দাঁড়াল না তো ?

দাঁড়াবে কেন ?

সম্মান করবে না আপনাকে ?

সম্মানই তো করছে। আমি যে কাজ দিয়েছি সেটা তারা মন দিয়ে করছে, এটাই তো সম্মান।

ভদ্রলোক একটু অবাক হয়ে চুপ করলেন। প্রত্যেক ঘরে শিক্ষক তাদের কোন-না-কোন বিষয়ে ছায়াছবি কোথাও বা ছোটখাটো সিনেমা, কোথাও বা মডেল দেখিয়ে কিছু বলছেন। মেয়েদের কারো কাছে বই নেই, কেউ পড়া দিচ্ছে না, কেউ পড়া নিচ্ছে না, শুধু শুনছে আর মাঝে মাঝে প্রশ্ন করছে। ভদ্রলোক আবার জিজ্ঞাসা করলেন, এদের বই নেই ?

না।

তবে ওরা কি পড়ে ?

ওরা তো পড়ে না, ওরা শোনে, বার বার ক'রে বুঝিয়ে বলা হয় আর ওরা বার বার ক'রে শোনে। তারপর রাত্রিতে গিয়ে সেগুলি নিজেদের মত ক'রে লিখে রাখে।

পরীক্ষা কবে হয় ?

পরীক্ষা তো হয় না।

হয় না ? তবে শেখে কি ক'রে বোঝেন ?

শেখেই। না বুঝলে আবার জিজ্ঞেস করে, আবার শোনে। নইলে লিখে রাখবে কি ক'রে ? লিখতেই হয়। সেইটাই ওদের নিজেদের পরখ।

এক জায়গায় পাঁচ বছর বন্ধ থেকে এরা কূপমণ্ডুক হয়ে পড়বে না ?

তাই তো প্রতি সপ্তাহে পালা ক'রে দশ জন মেয়েকে নিয়ে কলকাতার সব দেখিয়ে আনা হয়। প্রতি বছরে একটি মেয়ে অন্তত পাঁচ বার যায়। পোস্ট অফিস, ব্যাঙ্ক, গভর্মেণ্টের দপ্তর, বাজারে কেনাবেচা সব কি ভাবে চলে, সব বুঝিয়ে দেওয়া হয়। সব ওরা চোখে দেখে শেখে। দেখবেন ? আচ্ছা! বলে তিন বৎসর আছে এমন দুটি মেয়েকে ডেকে বললে, সব দেখিয়ে আন। ব'লে অন্যত্র চ'লে গেল।

মেয়ে দুটি তাদের তাঁতের কাজ, আসবাব, শতরঞ্চি প্রভৃতি নানা হাতের কাজ দেখানোতে তিনি খুশি হলেন। পার্বতীর অনুপস্থিতিতে চক্ষুলজ্জার হাত থেকে রেহাই পেয়ে তাদের নানা প্রশ্নও করতে লাগলেন। দেশের এবং বিদেশের তাঁর নিজের জ্ঞাত এবং অজ্ঞাত বহু বিষয়ে তারা অত্যন্ত সহজ এবং স্বাভাবিকভাবে তাঁকে ব'লে যেতে লাগল। মেয়ে দুটিকে চলতি জগতের ঘটনা সম্পর্কে এত আশ্চর্য রকমের ওয়াকিবহাল দেখে ভদ্রলোকটি খুবই অবাক হলেন। জিজ্ঞাসা করলেন যে, এই বনবাসে ব'সে এত খবর তারা জানল কেমন ক'রে ? বড় মেয়েটি হেসে বললে, আমাদের ভূগোলের ঘর দেখেছেন তো ? ওইখানে রোজ পার্বতী দেবী নিজে সমস্ত বিদ্যালয়ের মেয়েদের খবরের কাগজ থেকে সব খবর প'ড়ে শোনান আর বুঝিয়ে দেন। পশ্চিমের দেয়ালটা জুড়ে ওই যে পৃথিবীর মানচিত্রটা আছে, তা ছাড়া ওর পাশেই পাশেই আমাদের যাদুঘর, দেখছেন তো ? ওইসব দেখিয়ে দেখিয়ে পড়ান কিনা। কোন বই না পড়িয়ে, ইংরেজী না শিখিয়ে, কোন পরীক্ষা না নিয়ে যে সত্যি এত সহজে এত জ্ঞাতব্য বিষয় শেখানো যায়, তা দেখে তিনি আশ্চর্য হলেন।

যাবার পূর্বে বৃদ্ধ পার্বতীকে তার প্রতিষ্ঠান এবং আতিথেয়তার জন্য

সাধুবাদ দিয়ে বললেন, এত বড় একটা প্রতিষ্ঠানকে আপনি নিয়মানুবর্তী রাখেন কি ক'রে? ধরুন, কেউ যদি রীতিমত নিয়ম না মানে?

পার্বতী হেসে বললে, না মানবার উপায় নেই। প্রতিজ্ঞাপত্র আপনি দেখছি ভাল ক'রে পড়েন নি। অবাধ্যতার এখানে কোন শাস্তি নেই। একেবারেই আশ্রম হতে নির্বাসন। সেই নির্বাসন এরা চায় না। তার দুটি কারণ আছে। প্রথম, এত সস্তায় নিজেকে মানুষ ক'রে তোলবার জায়গা আর নেই। দ্বিতীয়ত, এখানে হাতের কাজ বেশি শেখানো হয় ব'লে ভর্তি হবার অল্প কিছুদিন পর থেকেই এরা প্রত্যেকেই নিজের এবং প্রতিষ্ঠানের আয়ের দিকে কিছু-না-কিছু সাহায্য করতে পারে। নিয়ম আছে যে, প্রত্যেকটি উৎপন্ন দ্রব্যের বিক্রয়-লব্ধ লাভের দুই-তৃতীয়াংশ শিল্পীর নামে ব্যাঙ্কে জমা হয়। পাঁচ বৎসর এমনি ক'রে তার কিছু কিছু অর্থ সঞ্চিত হতে থাকে এবং এই প্রতিষ্ঠানটি পরিত্যাগ ক'রে যাবার সময় সুদসমেত তাকে তার অর্জিত এবং সমপরিমাণ অর্থ দিয়ে দেওয়া হয়, যাতে সে বেরিয়ে কোন রকম ছোট-খাট ব্যবসা নিজেই অবলম্বন করতে পারে। চরিত্রে, ব্যবহারে বা নিয়ম-পালনে কোন ব্যতিক্রম ঘটলে এই অর্থ সম্পূর্ণ বাজেয়াপ্ত হতে পারবে। এই নিয়ম থাকায় এখানকার কাজে ছাত্রীদের যেমন উৎসাহ, সুচারুরূপে নিয়মাধীন থাকার দিকে তেমনি তাদের দৃষ্টি।

২৯

বৎসরের পর বৎসর আসে এবং যায়। একাগ্র পরিশ্রমে পার্বতী তার কাজ ক'রে চলে। তার কোথাও বিরাম নাই, কোন ব্যতিক্রম নাই। বিলাতী শিক্ষার গুণে তার কর্মপটুতা এবং কর্মশৃঙ্খলা ছিল প্রচুর এবং কাজ করবার শক্তিও ছিল তার অক্লান্ত। তবু সমস্ত কর্মের অবসানে গভীর রাত্রে নদীর দিকের বারান্দার উপর সে যখন একখানি

ডেক-চেয়ারে তার কর্মক্লান্ত দেহটি এলিয়ে দিয়ে তারা-ভরা আকাশের দিকে চেয়ে প'ড়ে থাকে, তখন হঠাৎ এক-এক দিন তার মনটা আবার সেই সুদূর ইউরোপের পর্বতমালাবেষ্টিত বন-উপবন-চিত্রিত ছায়া-আলোর ঝালর-কাটা স্নিগ্ধোজ্জ্বল দিনগুলির জন্য আকুল হয়ে ওঠে। অন্তরে অন্তরে নিজেকে শ্রান্ত, এমন কি বয়োবৃদ্ধ ব'লে মনে হয়; সমস্ত জীবন থেকে অমৃতের আস্বাদ যেন লুপ্ত হয়ে যায়; অকারণে তার চোখ থেকে জল ঝরতে থাকে এবং পরমাকাঙ্ক্ষিত অনাস্বাদিত রস-সম্পূরিত এক অনাগত জীবনের বিরহে তার সমস্ত প্রাণ যেন এক প্রকার ব্যর্থতার অভিমানে ভ'রে ওঠে। হঠাৎ মনে হয়, সে যেন বন্দিনী। এই বৃহৎ অনুষ্ঠানের কর্মবহুলতার শত পাকে তার সমস্ত চিত্ত, সমগ্র স্বাধীনতা, সমস্ত জীবন যেন বাঁধা পড়েছে; এর থেকে উদ্ধার পাবার কোন রাস্তা নেই। পাথরের দেবতার পূজায় সে তার সমস্ত অন্তরাত্মাকে বলি দিয়েছে। মাথা কুটে মরলেও যেন তাঁর কাছ থেকে কোন সাড়া পাওয়া যাবে না।

তবু সে তার এই পূজা-মন্দির ছেড়ে কোথাও যেতে পারে না। এরই দুয়ারে সে তার শ্রান্ত মাথা ঠেকিয়ে বলে, বাঁচাও, ওগো, নিয়ে যাও আমাকে এই কর্মের কারাগার থেকে তোমার স্নেহবন্ধনের অবাধ মুক্তির মধ্যে। দিও না আমাকে এমনি ক'রে বিপুল আড়ম্বরপূর্ণ ব্যর্থতার মধ্যে অবসান পেতে। কর্মের দুর্নিবার মত্ততার অবসাদে আমার দেহমন অবসন্ন। এস, ওগো আমার রাজপুত্র, আমার সুপ্ত আত্মাকে জাগাও তোমার সোনার কাঠির অমৃতস্পর্শে। তোমার বেদনাতুর উত্তপ্ত মাথাটাকে আমার স্নেহব্যাকুল ক্রোড়ে আশ্রয় দিয়ে শীতল শান্ত করবার অধিকার দাও আমাকে। ওগো, নিয়ে যাও উদ্ধার ক'রে যেখানে সকল কর্মের অবসানে তোমার সুপ্ত-দীপ অন্ধকারকক্ষে তুমি তোমার সমস্ত পৃথিবী থেকে স্বতন্ত্র মুক্ত, অবিমিশ্র সেই অখণ্ড তোমার নিবিড় অস্তিত্বের অব্যাহত আলিঙ্গনের মধ্যে।

রাত্রির অন্ধকার তার উত্তপ্ত মস্তিষ্কের উপর কুহকজাল বিস্তার করে। সে তার কর্মপরিবেষ্টনের কোলাহলময় বাস্তব থেকে কোন সুপ্তিমগ্ন দিগন্তরেখাহীন কল্পনারাজ্যের মধ্যে নীত হয়, যেখানে এই দুরতিক্রম্য পৃথিবীর অসংখ্য নরনারী একটিমাত্র সংখ্যাতীত পরমেপ্সিত অনধিগম্য মানুষে এসে ঠেকে—প্রদোষান্ধকার পরিপূর্ণ ক'রে যার আভাস ওতপ্রোত হয়ে থাকে, অথচ সমস্ত বিদীর্ণ বক্ষের আকুল আহ্বান যার কানে পৌঁছায় না। এমনি ক'রে তার কত রাত্রির অবসান হয়ে গেছে শয্যাহীন ডেক-চেয়ারের কোলে, তা কেউ জানে না।

শচীন্দ্রনাথ এই প্রতিষ্ঠানের পরিদর্শক হিসাবে পরিচিত। মাসে একদিন আশ্রমের কাজকর্ম পরিদর্শন এবং আশ্রমের সংবাদ নেবার জন্য শচীন্দ্রকে কমলাপুরীতে আসতে হয়। এই দিনটির অপেক্ষায় পার্বতীর মাসের বাকি উনত্রিশ দিন কর্মশৃঙ্খলার আয়োজনে কেটে যায়। বিশেষ উৎসাহে এই দিনটিকে সে এক প্রকার উৎসবের দিনে পরিণত করবার চেষ্টা করে। সমস্ত গ্রাম সেদিন বিশেষভাবে মার্জিত হয়, ছাত্রীরা বিশেষভাবে শুভ্র বসনে নিজ নিজ নির্দিষ্ট কর্মে নিযুক্ত থাকে, ব্যায়াম-ক্রীড়ার বিশেষ বন্দোবস্ত করা হয় এবং আশ্রমের আহারে বিশেষ রসনা-পরিতৃপ্তিকর আয়োজনের প্রাচুর্য থাকে। আহারের স্থানে কোন পুরুষের আহার নিষিদ্ধ থাকায় পার্বতীর গৃহেই শচীন্দ্রের আহারের ব্যবস্থার নিয়ম আছে; এবং এই একদিন পরম যত্নে স্বহস্তে শচীন্দ্রের জন্যে রান্না ক'রে তাকে খাইয়ে তার সামান্য সেবাযত্ন ক'রে যে তৃপ্তিটুকু সে লাভ করে, শচীন্দ্রের অনুপস্থিতিতে মাসের অন্য দিনগুলিতে সেইটুকুই তার সম্বল।

সমস্ত মাসের অন্তে আজকাল শচীন্দ্রও এই দিনটির জন্য প্রতীক্ষা ক'রে থাকে। কমলের অনুসন্ধানের নিরন্তর ব্যর্থতায় তার স্নেহাতুর চিত্ত ক্রমে যেন নিরাশ্রয় হয়ে পড়ছিল। তার পত্নীর ঐকান্তিক প্রেমের

পরমনির্ভরশীলতা যে নিবিড় বেদনায় তার বিরহাতুর চিত্তকে উদ্‌ভ্রান্ত ক'রে রেখেছিল, তার কোন বৃহৎ মূল্য দান না ক'রে সে শান্ত হতে পারছিল না। তাই তার বিপুল অর্থ এবং প্রেমের রচনা এই কমলাপুরী বাংলার অসহায় নারীদের সেবার সূত্রে তার চিত্তকে একটি পরম সান্ত্বনার আশ্রয় দান করেছিল। নারী-প্রতিষ্ঠানের কর্মের জনতায় এবং নব নব কল্পনার উত্তেজনায় তার চিত্ত যখন বিভোর, তখন ধীরে ধীরে বৎসরে বৎসরে কখন তার নিজেরই অজ্ঞাতে কমলের বিরহবেদনার তীব্রতা যে ম্লান হয়ে এল, তা সে লক্ষ্যও করে নি। কমলের স্মৃতি তার কাছে ক্রমে একটি স্নেহপূর্ণ করুণ ইতিহাসের সামগ্রী হয়ে উঠল; এবং এই পরিপূর্ণ পরিব্যাপ্ত বিস্মৃতির প্রদোষান্ধকারে পার্বতীর কর্মনিরত স্নেহপ্রভাব তার তমসাচ্ছন্ন চিত্তাকাশে শুভ্র ছায়াপথের স্নিগ্ধতা বিকীর্ণ ক'রে বিরাজ করতে লাগল।

৩০

সেদিন সমস্ত কাজকর্মের অবসানে সন্ধ্যাবেলা শচীন্দ্র পার্বতীর বাসগৃহের বারান্দায় অর্ধমুদ্রিত নেত্রে আরাম-কেদারায় শুয়ে আছে নদীর বাতাসে তার ক্লান্ত দেহ মেলে দিয়ে। সন্ধ্যার গাঢ় ছায়াপাতে জলস্থল যেন দিনের মুখরতার উপর নৈঃশব্দ্যের যবনিকা টেনে দিয়েছে। তারার আলোকে আকাশের অন্ধকার তখনও স্বচ্ছ হয়ে ওঠে নি। অনতিদূরে নদীর পরপারে, চষা-ক্ষেতের মাঝখানে চাষীর কুটির থেকে প্রক্ষিপ্ত একটি ক্ষীণ প্রদীপের আলোকরেখা সেই অন্ধকার যবনিকা ভেদ ক'রে শচীন্দ্রের মনের উপর একটি অপরূপ মোহ বিস্তার করছে। তার মনে হচ্ছে, ওই কালো পর্দাটার অন্তরালে মানব-জীবনের সব সুখ-শান্তি আনন্দ-আরামের নিরবচ্ছিন্ন প্রাণধারা ব'য়ে চলেছে। সেখানে কৃষক-বধূ তার নিপুণ হাতে পরিষ্কার ক'রে উঠানটি নিকিয়ে রেখেছে, পিতলের

বাসনগুলি পরম যত্নে মেজে-ঘ'ষে উজ্জ্বল ক'রে রেখেছে, সন্ধ্যাবেলায় নদীর ঘাট থেকে গাটি ধুয়ে তার মাটির ঘটটি পূর্ণ ক'রে নিয়ে গেছে। সেখানে নিজের মধ্যে সমস্ত সম্পূর্ণ, সমস্ত পরিতৃপ্ত, সমস্তই পর্যাপ্ত। ওই সূক্ষ্ম ক্ষীণ আলোকধারাসূত্র যেন তারই নিশ্চিন্ত শান্তিপূর্ণ সহজ সুন্দর স্বর্গচ্যুত অনাবিষ্কৃত জীবনধারার শান্ত মধুর ইতিহাস বহন ক'রে আনছে।

গৃহাভ্যন্তরে পার্বতী গৃহকর্মে ব্যস্ত। ক্ষণে ক্ষণে তার মৃদুপদধ্বনি, তার কাজের ছোটখাট শব্দের পরিচয় শচীন্দ্রের অবচ্ছন্ন চেতনার উপর, পরপারের চাষীর কুটির থেকে প্রক্ষিপ্ত আলোকপাতে, তার অন্তরের প্রেক্ষাগৃহে এক অনির্বচনীয় রূপকথাকে চলচ্চিত্রে প্রভাসিত ক'রে তুলেছে। নিজের অজ্ঞাতেই গৃহকর্মনিরত পার্বতীর এক অপরূপ কল্যাণী মূর্তি কখন এক সময় সেই প্রচ্ছদপটের উপর প্রতিফলিত হয়ে তার বহুদিনবিস্মৃত শান্তিময় গৃহ-নীড়ের একটি মনোরম প্রতিচ্ছবি তার বুভুক্ষু অন্তরাত্মাকে অমৃতের আস্বাদনে পূর্ণ ক'রে তুললে। এই স্বপ্নালোকের মধ্যে আত্মবিস্মৃত হয়ে কতক্ষণ কেটেছে, সে জানতেও পারে নি।

হঠাৎ সে চমকে উঠল পার্বতীর কণ্ঠস্বরে।—এবারকার অঙ্কের হিসাবটা আপনাকে নিতান্তই ভাবিয়ে তুললে দেখছি। অন্ধকার হাতড়ে তার বিশেষ কিছু সুরাহা হবে ব'লে তো বোধ হয় না। তার চেয়ে বিলেতী হাতের দেশী রান্না খাবার সাহস থাকে তো আমার সঙ্গে উঠে আসুন।

এই কৌতুকের সমস্তটা তার মস্তিষ্কে প্রবেশ করে নি, এমনি ক'রে শচীন্দ্র পার্বতীর দিকে চেয়ে রইল।

পার্বতী আবার বললে, খিদে-তেষ্টা কি ভুলে গেছেন না কি? রাতদিন ভাবলে যেটুকু বুদ্ধি বাকি আছে, তাও ক্ষয়ে ফুরিয়ে যাবে যে।

এতক্ষণে শচীন্দ্র প্রকৃতিস্থ হয়ে সময়োচিত হাসি মুখে টেনে এনে বললে, আমাকে আখমুনে কৈলেস ঠাউরেছ, না? নইলে বিকেলে তোমার ছাত্রীদের হাতের—

তা অত না খেলেই হ'ত মেয়েদের খুশি করবার জন্যে? ও হবে না; কিছু না খেলে ভাল হবে না ব'লে দিচ্ছি।

বেশ তো। আমি কি বলেছি, খাব না? তবে ভুক্তদ্রব্য পরিপাক করতে একটা যে সময়ের আবশ্যক, তাকে অযথা সংক্ষেপ করতে গেলে—

কে বলছে সংক্ষেপ করতে? এই আমি বসলাম—দেখি, কতক্ষণে আপনার ভুক্তদ্রব্য পরিপাক হয়। ব'লে পার্বতী একটা চেয়ার টেনে এনে তার পাশে বসল।

অন্ধকার ঘনতর হয়ে সমস্ত আকাশ এবং পৃথিবীর সম্পর্ক নিবিড়তম ক'রে তুলেছে। অনেকক্ষণ নিঃশব্দে ব'সে এই পরম নিবিড়তার মোহময় অনুভূতি দুজনে উপভোগ করতে লাগল।

শচীন্দ্রের মনের মধ্যে যে চিন্তাগুলি তার চিত্তকোষের চতুর্দিকে অন্ধ মৌমাছির মত গুঞ্জন ক'রে ফিরছিল, তারা এক সময় সহসা যেন চঞ্চল হয়ে উঠল। শচীন্দ্র আরাম-কেদারার উপর সোজা হয়ে উঠে বসতেই পার্বতী একটু অবাক হয়ে জিজ্ঞাসু চোখ তুলে চাইলে; এবং সেই মুহূর্তেই শচীন্দ্রের কাছে অস্পষ্ট রইল না যে, যে কথা প্রকাশের ব্যাকুলতায় আজ এই রহস্যময় নিস্তব্ধ সন্ধ্যায় তার চিত্ত চঞ্চল হয়ে উঠেছিল, সে কথা তার কাছে কিছুমাত্র সত্য নয়। সে যেন স্পষ্ট ক'রে অনুভব করলে যে, কমলের বিলীয়মান স্মৃতি কালের প্রভাবে তার প্রত্যক্ষগোচর নয়—এইমাত্র। তাই যখনই সে নিজের বিরহবিধুর চিত্তকে পার্বতীর প্রত্যক্ষ প্রেমের অভিমুখে অগ্রসর ক'রে দেবার চেষ্টা করেছে—শুকতারার পানে নিশীথরাত্রির অভিসারের মত—তখনই তার মানস-সরোবরের গভীর অদৃশ্য গোপনতল ভেদ ক'রে কমলের স্মৃতি কখন উষার আলোকে তার সহস্র দল মেলে ফুটে উঠেছে। তবে এ কী! বারম্বার কেন তার এই মোহ!

যে নারী তার প্রতি একনিষ্ঠ প্রেমে তারই প্রেয়সীর স্মৃতিসমাধির পরিচর্যায় নিজেকে একান্তভাবে উৎসর্গ করেছে, তার নিবেদিত প্রেমের অর্ঘ্যকে সে বারম্বার প্রত্যাখ্যান করতে কুণ্ঠিত হয় নি—এই ভাবান্তর কি তার প্রতি করুণায়? এর মধ্যে কি শুধু তার জীবনদায়িনীর প্রতি কৃতজ্ঞতা ছাড়া আর কোন বস্তু নেই? এ কি সহজলভ্যের প্রতি তার বাসনার বিলাস? তা হ'লে তার চেয়ে অবমানকর পার্বতীর সম্বন্ধে আর কী হতে পারে? সে কি জেনে-শুনে পার্বতীকে এই অবমাননার মধ্যে আহ্বান করতে অগ্রসর হয়েছে? নিজের মনে মনে নিজেকে সে ধিক্কার দিলে।

সে প্রতিজ্ঞা করলে যে, পার্বতীকে সে তার নিজের স্বার্থপূর্ণ কর্মবন্ধন থেকে সম্পূর্ণ মুক্তি দেবে। পার্বতীর অভিভূত চিত্তকে কোনমতেই আর তার এই আত্মবিলোপের অন্ধকূপে প'ড়ে থাকতে দেবে না। এতে তার নারী-প্রতিষ্ঠান যদি লোপ পায়, তাতেও তার দুঃখ নেই। পত্নীর যে স্মৃতিকে সে বাইরে রূপ দিতে চেয়েছে, চিরদিন অপরূপ হয়ে সে তার অন্তরে প্রতিষ্টিত রইল। এই ব'লে মনের মধ্যে কমলার স্মৃতিকে জাগিয়ে তোলবার চেষ্টায় নিজের অনন্য প্রেমের আত্মপ্রসাদ মনে মনে সে অনুভব করতে লাগল।

৩১

এই কর্মজালের বন্ধন থেকে মুক্তি দেবার কথাটা কেমন ক'রে পার্বতীর কাছে উপস্থিত করবে, শচীন্দ্র এই চিন্তায় আবিষ্ট হয়ে কপালের উপর নিজের বাহু ন্যস্ত ক'রে আবার আরাম-চেয়ারে শুয়ে পড়ল। পার্বতী একটু অবাক হয়ে তার মুখের দিকে চাইলে। শচীন্দ্রের এমন ভাব-বৈলক্ষণ্য তার অভিজ্ঞতার মধ্যে ছিল না। শচীন্দ্র যে কোন একটা

বিশেষ কথা তাকে বলতে গিয়ে সঙ্কোচে চুপ ক'রে রইল, এইটুকু বুঝতে তার দেরি হয় নি।

সে নিজের গলাটা একটু পরিষ্কার ক'রে নিয়ে জিজ্ঞেস করলে, আপনার কিছু বলবার আছে ব'লে মনে হচ্ছে, যেটা বলতে আপনি বাধা পাচ্ছেন। যদি আশ্রম-সংক্রান্ত কিছু হয়, তবে আপনি নিঃসঙ্কোচে বলতে পারেন। কারণ ইচ্ছে ক'রে না হ'লেও দোষত্রুটি সহজেই হতে পারে। তা ছাড়া নির্জনে, এই চক্রে আবর্তিত কার্যপরম্পরা দিনের পর দিন সম্পন্ন ক'রে যেতে মনের মধ্যে মাঝে মাঝে যে অবসাদ আসে, তা আমি স্বীকার করছি।

শচীন্দ্রের মনটা যে সুরলোকের বীণার সুরে এই সন্ধ্যার তমসাচ্ছন্ন মোহময় মায়াজালের প্রভাবে রণিত হচ্ছিল, সেখানে সহসা কঠিন বস্তুজগতের আঘাত পেয়ে সে সন্ত্রস্ত হয়ে উঠল। তাড়াতাড়ি পার্বতীকে থামিয়ে বললে, এ কথা কেন বলছ পার্বতী? এই সামান্য কয়েক বছরের মধ্যে এই প্রতিষ্ঠানকে তুমি যে ভাবে গ'ড়ে তুলেছ, পৃথিবীতে অন্য কোনও মেয়ের পক্ষে তা কখনই সম্ভব হ'ত না। আমার কতটুকুই বা শক্তি ছিল যে, একে আমি রূপ দিতে পারতুম! কৃতজ্ঞতা প্রকাশ ক'রে তোমাকে ছোট করতে চাই নে। কিন্তু কেন বল তো? এই নির্বাসনের আত্মবিলোপী অন্ধকারের মধ্যে তোমার এমন অমূল্য জীবনকে বলি দিতে বসেছ কেন? প্রতি মুহূর্তে এতে যে আমার মন অপরাধে সঙ্কুচিত হয়ে ওঠে; আজ সেই কথাই তোমাকে বলবার চেষ্টা করছি। এই অন্ধকূপ থেকে জোর ক'রে না বেরিয়ে পড়লে তোমার পরিত্রাণ নেই।

পার্বতী চুপ ক'রে রইল। খানিকক্ষণ চুপ ক'রে থেকে শচীন্দ্রই আবার শুরু করলে, পার্বতী, তোমার অভাব এই প্রতিষ্ঠানের পক্ষে যে কতদূর ক্ষতিকর, তা আমি জানি। তবু আমি এই কলের জাঁতায়

তোমার জীবনটাকে চূর্ণ হয়ে যেতে দিতে পারি না। স্বার্থপরতারও একটা সীমা থাকা উচিত।

সম্প্রতি শচীন্দ্রের অন্তরে অন্তরে পার্বতী সম্বন্ধে তার পূর্বতন সহজ বন্ধুতার পরিবর্তে যে একটা ভাবপ্রবণ ঘনিষ্ঠতর সম্পর্কের আভাস ঘনিয়ে উঠেছে, তার রূপ পার্বতীর কাছে সম্পূর্ণ স্পষ্ট না থাকলেও সম্পূর্ণ অগোচরও ছিল না।

পার্বতীর চিত্তে নানা সন্দেহ আশা-নিরাশার দোলায় আসা-যাওয়া করতে লাগল। কিন্তু শচীন্দ্রের মনের কথা ঠিকমত কল্পনা করতে না পেরে শান্ত কণ্ঠে তর্কের সুর মিশিয়ে বললে, দেখুন, মানুষের জীবন কার কি ভাবে সার্থক হয়, তা কি কেউ ঠিক বলতে পারে? আমার শক্তি দিয়ে জগতের মঙ্গল সাধনে যদি কিছুমাত্র সহায়তা হয়ে থাকে তো সেই কাজের মধ্য দিয়েই আমি কি সার্থক হই নি? আপনার অর্থ, আপনার অন্তরের প্রেরণা, এমন কি আপনার মৃত পত্নীর প্রতি আপনার যে অক্ষয় প্রেম, তাজমহলের মত কি তা এই প্রতিষ্ঠানের মধ্য দিয়ে সার্থকতা লাভ করে নি? কথাটার মধ্যে একটা মৃদু শ্লেষের আভাস ছিল কি না কে জানে! কিন্তু শচীন্দ্র সেটুকু কল্পনা ক'রেই বোধ করি একটু তর্কের উত্তেজনা মিশিয়ে বললে, হয়তো করেছে। কিন্তু—

এর মধ্যে 'কিন্তু' কোথাও নেই শচীনবাবু। যে অনন্যনিষ্ঠ প্রেম আপনাকে এই কাজে অনুপ্রেরণা দিয়েছে, সে একমাত্র আপনাতেই সম্ভব, এটাই কি আপনি মনে করেন? ছোটখাটো হ'লেও প্রত্যেক মানুষই নিজের শক্তি অনুসারে জগতে এই তাজমহল গ'ড়ে চলে। মহত্তর কিছু করবার প্রেরণা তারা তাদের অন্তর থেকেই পায়। দ্বিধাশূন্য পার্বতীর সুস্পষ্টপ্রায় উক্তি দ্বিধাগ্রস্ত শচীন্দ্রের চিত্তকে যেন ত্রস্ত ক'রে তুললে। কোনও অমোঘ অপরিবর্তনীয় সমাধানকে স্বীকার

ক'রে নেবার জন্যে মন তার প্রস্তুত নয়। অথচ পার্বতীর অনতিক্রম্য প্রভাবে চিত্ত তার মোহাচ্ছন্ন আবিষ্ট।

নিজেকে সংযত ক'রে নিয়ে শচীন্দ্র ধীর শান্ত গভীর স্বরে বললে, পায়। কিন্তু তাদের পিছনে থাকে তাদের সার্থক প্রেমের অমৃত উৎস। চিরদিন তাজমহলের মরীচিকা গ'ড়ে তুলতে তোমাকে আমি দিতে পারব না। এর থেকে আমি তোমাকে ছুটি দিতে চাই পার্বতী।

ম্লান হাসিতে পার্বতীর মুখটা বিকৃত ক্লিষ্ট হয়ে এল। কষ্টে নিজেকে সম্বরণ ক'রে নিয়ে ব্যথিত কণ্ঠে বললে, ছুটি দিলেই কি ছুটি পাওয়া যায়? ছুটি নিলে আমি থাকব কি নিয়ে বলুন তো? কথাটা ব'লেই সে নিজের অসংযমে বিরক্ত ও লজ্জিত হয়ে উঠল এবং সেটা চাপা দেবার জন্যেই বোধ করি হঠাৎ চেয়ার ছেড়ে উঠে হেসে বললে, কিন্তু তত্ত্বালোচনা ক'রেই কি আজকের রাতটা আমাদের কাটবে নাকি? উঠুন, যা হয় দুটো মুখে দিয়ে নিন। নইলে অনেক রাত ক'রে খেলে আবার আপনার ঘুম হবে না। ব'লে সে দ্রুতপদে ঘরের ভিতরে চ'লে গেল।

শচীন্দ্র সেখানে ঈজি-চেয়ারে চুপ ক'রে প'ড়ে ভাবতে লাগল। পার্বতীর কথাগুলোর মধ্যে তার ব্যর্থ জীবনের যে গভীর নিরাশা ও বেদনার সুর বেজে উঠেছিল, তার মধ্যে শচীন্দ্রের প্রতি কি একটা অভিমানের আভাস ছিল? শচীন্দ্রের বিচলিত চিত্ত নিজের সঙ্গে যেন কোন মতে বোঝাপড়া ক'রে উঠতে পারছিল না। তার মন কি সত্যই এখনও কমলের মৃত্যুঞ্জয়ী স্মৃতিকে আশ্রয় ক'রে চলেছে তার অনন্ত যাত্রায়? না, এ শুধু পত্নীর উদ্দেশ্যে উৎসর্গের আত্মপ্রসাদ? তার মন তার এত দিনের অভ্যাসকে কিছুতেই অস্বীকার করতে পারছে না তাই কি? উদ্‌ভ্রান্ত শিবের মত কমলার স্মৃতিকঙ্কাল বহন ক'রে বেড়ানোর লৌকিক মূল্যের ভিক্ষাপাত্র এবং আত্মবিমোহনের নাগপাশ

কি তার সমস্ত সত্যকে, সমগ্র অন্তরাত্মাকে মোহাবিষ্ট ক'রে ফেলেছে এত দিন ধ'রে ? সে তার অন্তরের ধ্যানলোকে তার নিরুদ্দিষ্টা পত্নীর মুখ ফুটিয়ে তোলবার চেষ্টা করতে লাগল ; কিন্তু সেই বিরাট তারা-খচিত ম্লান অন্ধকারের পটে কোথাও তাকে যেন সে খুঁজে পেল না। সে বিশেষ ক'রে ত্রিবেণীর গঙ্গাতীরের সেই শেষ দৃশ্যের মাঝখানে তার হারানো স্ত্রীর কৌতূহলোদ্দীপ্ত ছবিখানি মনের মধ্যে আঁকতে চেষ্টা করতে লাগল, কিন্তু সেই বিপুল চলচঞ্চল শোভাযাত্রার ভিড়ে সে যেন এলোমেলো হয়ে মিলিয়ে গেল। সে তার মনের দৃষ্টিকে সুদূর অতীতের মধ্যে প্রসারিত ক'রে দিয়ে প'ড়ে রইল। কিন্তু তার পত্নীর প্রতিকৃতি তার চিত্তপটে জাগিয়ে তোলবার চেষ্টার মধ্যে সে মুখ হারিয়ে হারিয়ে গেল। এমনই ক'রে বহুক্ষণ ব্যর্থ চেষ্টায় হতাশ হয়ে এই ব্যর্থতাকে কমলার স্মৃতি থেকে বিচ্ছিন্নতা ব'লে কল্পনা ক'রে তার উত্তেজিত মস্তিষ্কের চিন্তাস্রোতকে ফিরিয়ে ভবিষ্যতের গৃহরচনায় প্রবৃত্ত করলে, এবং সেই গৃহে পার্বতী সহজ আনন্দে দীপ্তিময়ী কল্যাণীরূপে বিরাজ করছে—এমনই একটা সুখচ্ছবিকে সে মনের মধ্যে গ্রহণ করতে চেষ্টা করতে লাগল। অনেকক্ষণ চুপ ক'রে এই চিন্তায় নিমগ্ন হয়ে থেকে এক সময় অকস্মাৎ সচেতন হয়ে দেখলে যে, বহু চেষ্টাতেও এতক্ষণ যার ছবি সে ফোটাতে পারে নি সেই অর্ধবিস্মৃত নারী কখন তার সমস্ত কাল্পনিক ভবিষ্যৎ চিত্র মুছে ফেলে অভ্যস্ত অতীতের বাস্তব গৃহচিত্রের মধ্যে সুস্পষ্ট হয়ে উঠেছে। সে আর চুপ ক'রে ব'সে থাকতে না পেরে বারান্দায় উঠে পায়চারি করতে লাগল। একবার মনে করলে, পার্বতীর কাছে যায়, গিয়ে বলে—পার্বতী, এমনই ক'রে তুমি নিজেকে আবদ্ধ রেখে আমাকে বেঁধো না। তোমার উপযুক্ত মূল্য দিতে আমি অক্ষম। আমার এই দুর্গ্রহ নিয়ে আমাকে একলা দুঃখ ভোগ করতে দাও। কিন্তু সে কিছুতেই মন স্থির ক'রে উঠতে পারলে না। তার পায়ের শব্দ পেয়ে পার্বতী এসে

নিঃশব্দে অন্ধকারে দরজা ধ'রে চুপ ক'রে ভাবতে লাগল। শচীন্দ্রের এই অস্থিরতার সঠিক কারণ সে যেন বুঝে উঠতে ভরসা পায় না। আশা-আশঙ্কা-আকাঙ্ক্ষার উত্তেজনায় তার হৃদয়ের মধ্যে রক্তস্রোত উত্তাল হয়ে উঠল। সে তাড়াতাড়ি ফিরে গিয়ে নিজের নিভৃত শয়ন-কক্ষে বিছানার উপর বালিশটাকে বুকে প্রাণপণ বলে চেপে ধ'রে উপুড় হয়ে প'ড়ে রইল।

অনেকক্ষণ পরে সে বারান্দায় ফিরে এল ; দেখলে, শচীন্দ্র বারান্দার একটা থাম ধ'রে স্থির হয়ে পরপারে কৃষক-কুটিরের সেই অচঞ্চল রশ্মিরেখার দিকে নির্নিমেষে চেয়ে দাঁড়িয়ে আছে। পার্বতী ধীরে ধীরে কাছে এগিয়ে এল এবং কিছু না ব'লে চুপ ক'রে তার পাশে এসে দাঁড়াল। তার মনের সুগভীর অন্তরালে অশ্রুর যে উৎস উচ্ছ্বসিত হয়ে উঠতে চাইছিল, তাকে অন্তরের মধ্যে প্রাণপণ বলে চেপে ধীরে ধীরে সে সস্নেহে চিন্তাতাপক্লিষ্ট শচীন্দ্রের একখানি হাত তার হাতে তুলে নিলে। স্নেহাভিব্যক্তির এই কোমল স্পর্শের মধ্যে এই চিরবঞ্চিতা নারীর তাকে সান্ত্বনা দেবার গভীর করুণাটুকু শচীন্দ্রের মনে এসে একটা অনুশোচনার মত আঘাত করলে এবং নিজের দুর্বলতায় সে মনে মনে লজ্জা অনুভব করতে লাগল। পুরুষের যে আত্মসমাহিত দৃঢ়তা, যে আত্মপ্রত্যয়, নারীর নিকটে তাকে নির্ভরযোগ্য আশ্রয়, তার সহজ আত্মদানের প্রতিষ্ঠাভূমি করে, নিজের মধ্যে সেই অবিচলিত পৌরুষের দৈন্য অনুভব ক'রে মনে মনে সে নিজেকে তিরস্কার করলে, না, এমনি ক'রে পার্বতীর নিরাশ্রয় মনের উপর তার নিজের পীড়িত চিত্তের ভার সে চাপাতে দেবে না। হয় সে পার্বতীকে তার নিরবলম্ব শূন্যতা থেকে নিজের অন্তরের মধ্যে নিঃসঙ্কোচে টেনে নেবে, না হয় তাকে নিশ্চিন্ত মুক্তি দান করবে। এমনই ক'রে নিজের প্রতি করুণায় পার্বতীকে পীড়িত হতে দেবার তার কোন অধিকার নেই। এবং এক সময়

ভূমিকামাত্র না ক'রে অতি ধীরে পার্বতীর হাত থেকে হাতটা মুক্ত ক'রে নিয়ে শান্ত কণ্ঠে বললে, চল, খেতে যাই। যদিও শচীন্দ্রের ব্যবহারে বা স্বরে কোন রূঢ়তা প্রকাশ পায় নি, তবু এই সামান্য একটু ভঙ্গী এবং তার কণ্ঠস্বরের অতর্কিত শান্ত নীরসতায় পার্বতী একটু আশ্চর্য হ'ল, এবং কেন জানি না কেমন একটু আঘাতও পেল যেন। তবু সে নিজেকে সংযত রেখে প্রায় স্বাভাবিক গলায় 'এক মিনিট অপেক্ষা করুন' ব'লে ঘরের দিকে চ'লে গেল এবং টেবিল সাজাবার নানা কাজে ব্যস্তভাবে নিজেকে ব্যাপৃত ক'রে দিয়ে নিজের কাছ থেকে নিজেকে যেন কাজের মধ্যে হারিয়ে ফেলতে চাইলে।

হাতখানা অমন ক'রে টেনে নেবার ইচ্ছা শচীন্দ্রের ছিল না; তবু তার অনতিপূর্ব মুহূর্তে নিজের মনের যে দুর্বলতা এবং দ্বিধায় তার অন্তর্নিহিত পৌরুষ অবমানিত হয়েছিল, এই হাত ছাড়িয়ে নেওয়াটা বোধ করি তারই অনিচ্ছাকৃত মূঢ় প্রতিক্রিয়া।

পার্বতী যে একটু আহত হয়ে চ'লে গেল—এই বোধ শচীন্দ্রকে মনে মনে অস্বচ্ছন্দ ক'রে তুললে। সে এক প্রকার অনুতপ্ত হয়েই পার্বতীর আহ্বানের অপেক্ষা না ক'রে একেবারে খাবার-ঘরের দরজায় গিয়ে উপস্থিত হ'ল।

ঘরটি ছোট। মাঝখানে একটা টেবিল সাদা ধবধবে চাদর দিয়ে ঢাকা। টেবিলের উপর দু-বাতির একটা শেজ জ্বলছে। খাবার সরঞ্জাম সব সাজানো হয়ে গেছে। পার্বতী কি একটা গরম করবার জন্য মাটিতে একটা স্টোভে স্পিরিট জেলে সামনে ব'সে আছে। আগুনের এবং বাতির আলোয় তাকে অস্বাভাবিক রকম ফ্যাকাশে দেখাচ্ছে। শচীন্দ্র দেখলে যে, একদৃষ্টে সেই ক্রীড়ারত অগ্নিশিখাটুকুর দিকে চেয়ে তার চোখের জল আর বাধা মানছে না। মনটা তার অনুশোচনায় ভ'রে গেল, এবং এক মুহূর্তে পার্বতীর কৈশোরের

দুঃখের ইতিহাস থেকে শুরু ক'রে প্রত্যেকটি প্রত্যক্ষ ও অপ্রত্যক্ষ ঘটনা প্রচ্ছন্ন গভীর বেদনার রূপ নিয়ে যেন তার কাছে অকস্মাৎ সুস্পষ্ট হয়ে উঠল। নিজের অপেক্ষাকৃত সহনীয় বিরহবেদনাকে এই স্নেহশালিনী নারীর দুঃখের বিরুদ্ধে দাঁড় করানো স্বার্থপরতার নামান্তর ব'লেই মনে হতে লাগল। পার্বতীর অশ্রুস্নাত মুখের দিকে চেয়ে শচীন্দ্রের চিত্তের সমস্ত অবরুদ্ধ স্নেহ করুণা প্রীতি কৃতজ্ঞতা উদ্বেল হয়ে উঠে ভাবরসবন্যায় তার হৃদয়ের বিচারক্ষেত্রের সুস্পষ্ট রেখাগুলিকে প্লাবিত ক'রে একাকার ক'রে দিয়ে গেল। সেই ভাববন্যার আবেগে তার অন্তরের হৃদয়োচ্ছ্বাসকে সে প্রেম ব'লেই মেনে নিলে। এই জটিল চিন্তার তরঙ্গাঘাতে বিপর্যস্ত তার চিত্ত নিজেকে বিশ্লেষণ করবার ধৈর্য আর স্বীকার করতে চাইলে না। অল্পক্ষণ পূর্বে সে যে তার পত্নীর প্রতি একনিষ্ঠতার অভিমানে আত্মপ্রসাদ সম্ভোগ করছিল, সে কথা তার মনে রইল না।

ঘরে ঢুকে পার্বতীর কাছে এসে বললে, আমাকে ক্ষমা কর পার্বতী।

পার্বতী এত নিবিষ্ট হয়ে নিজের চিন্তায় মগ্ন ছিল যে, হঠাৎ শচীন্দ্রের আগমনে সে চমকে একটা অব্যক্ত শব্দ ক'রে উঠল, তারপর নিজেকে সামলে নিলে। শচীন্দ্রের কথার মধ্যে থেকে তার অনুকূল চিত্তের দক্ষিণ পবনের স্নিগ্ধতা যেন তার ললাটকে এসে স্পর্শ করলে। চোখ মোছবার কোন চেষ্টা না ক'রে মৃদু হেসে আস্তে আস্তে বললে, নটি বয়! ব'লে উঠে হৃদয়োচ্ছ্বাস-প্রকাশে-সমুদ্যত শচীন্দ্রের মুখের উপর একটা হাত চাপা দিয়ে হাত ধ'রে তাকে একটা চেয়ারে নিয়ে বসাল।

শচীন্দ্র নিজের আনন্দ এবং উচ্ছ্বসিত অভুক্ত হৃদয়ের প্রীতির নিদর্শনস্বরূপ পার্বতীর হাতটা মুখের উপর চেপে ধরলে। পার্বতী বাধা দিলে না, শচীন্দ্র মুঠোর মধ্যে তার নরম হাতটুকু নিয়ে আদর ক'রে ধ'রে রইল।

শচীন্দ্রের এই আত্মনিবেদনের ইঙ্গিতে পার্বতীর বুকের মধ্যে তোলপাড় করতে লাগল। কিন্তু তার অশ্রুজলের করুণায় বিগলিত শচীন্দ্রের এই নিবেদন তার সম্মোহিতপ্রায় আত্মমর্যাদাকে সচেতন ক'রে তুললে ; এবং ধীরে—অতি ধীরে অথচ সুস্পষ্ট নিশ্চয়তার ভঙ্গীতে, কোন কথা না ব'লে, সে নিজের হাতটা মুক্ত ক'রে নিয়ে নিবে-যাওয়া স্টোভটা জ্বালাবার চেষ্টায় গিয়ে শচীন্দ্রের দিকে পিছন ফিরে বসল।

শচীন্দ্রের পুরুষের মন বাধা মানতে চায় না। তার নিবেদিত প্রেমকে স্বীকার না করার সুব্যক্ত ইঙ্গিতে তার আত্মাভিমান অনাহত রইল না, এবং তার প্রেম যে অবিমিশ্র প্রেমই, কোন একটা অকাট্য প্রমাণের দ্বারা তা জানিয়ে দিতে তার মনটা উদ্যত হয়ে উঠল। কিন্তু পার্বতীর মুখের দিকে চেয়ে সে চুপ ক'রে গেল। পার্বতীর স্নেহশীলতার অন্তরালে যে একটি আত্মসমাহিত দূরত্ব তাকে সর্বদা ঘিরে থাকত, সেই ব্যবধান শচীন্দ্রের মনে শাসিত চপল বালকের মত একটা সলজ্জ সম্ভ্রম জাগিয়ে কোনরূপ উচ্ছ্বাস প্রকাশের চপলতা থেকে তাকে নিরস্ত ক'রে রাখলে।

৩২

খাওয়া-দাওয়ার পর লঞ্চে ফিরে যাবার পথে পার্বতী তাকে বললে, আপনি কেন আজ এত বিচলিত হয়েছেন? আপনার কাছে আমার এই অনুরোধ যে, এ-রকম মন নিয়ে কোন কিছু স্থির করবেন না। তাতে ফল ভাল হয় না। নিজেকে সম্পূর্ণ বোঝবার অবসর বা অবস্থা মানুষের তখন থাকে না, যখন—

বাধা দিয়ে শচীন্দ্র বলতে লাগল, কিন্তু যে কথা আজ আমি প্রকাশ করতে চেয়েছি, সে কথা আজকের বিচলিত মন নিয়ে আমি ভাবি নি। আমি অনেক দিন থেকেই যা নিয়ে নিজের সঙ্গে বোঝাপড়া করবার

চেষ্টা করছি, তাকেই তোমার কাছে বলতে চেয়েছিলাম। বলতে ঠিকমত পারি নি, কিন্তু জানি, সে তুমি একরকম ক'রে বুঝে নিয়েছ।

বুঝেছি ব'লেই তো আপনাকে প্রশ্রয় দিতে আমার বেধেছে। আপনি সম্পূর্ণ শান্ত হয়ে চিন্তা করবার অবসর নিন। আমার প্রতি আপনার করুণার অবকাশে আপনার চিরদিনের অনুশোচনার কারণ আমি ঘটতে দেব না। তা ছাড়া আমার পক্ষেও তো সেটা খুব সম্মান—। ব'লে সে থেমে গেল।

পার্বতীর কথাগুলির মধ্যে আহত অভিমানের নীরসতা এমন প্রত্যক্ষ হয়ে উঠেছিল যে, শচীন্দ্রের অভিমানকে তা আঘাত না ক'রে পারল না। তবু একটু শুষ্ক পরিহাসের হাসি মুখের উপর টেনে এনে সে বললে, দুঃখের কারণই তো এতদিন ছিল, নিজের প্রতি নিষ্করুণ ছিলুম ব'লে। আজ তারই প্রতিকার করতে চাইছি। এখন করুণাটা তোমার উপর, না, আমার নিজের উপর, তাই আজ পরখ ক'রে দেখতে চাই। নইলে দেখছ না—

পার্বতী স্পষ্টই দেখলে যে, শচীন্দ্রের চিত্ত আজ তার কথা গভীর-ভাবে গ্রহণ করবার অবস্থায় নেই। সে আজ সকল কথাকেই লঘুতার স্পর্শে আপাতমনোরম ক'রে তুলতে চায়; এবং তার নিবেদিত-প্রেম একপ্রকার যেন 'মঞ্জুর'—এই ভাবে কথাটাকে আপাতত চাপা দিয়ে বিদায় নিয়ে যাওয়া তার অভিপ্রায়। সে শচীন্দ্রের কথা অসমাপ্ত রেখে তাকে বাধা দিয়ে বললে, আপনি আমার কথা ঠিক বুঝতে পারেন নি। ব'লে কথা কটিকে একটি একটি ক'রে উচ্চারণ ক'রে ব'লে যেতে লাগল, দিনে দিনে তিলে তিলে যার স্মৃতি আপনার সমস্ত জীবন সমগ্র অস্তিত্বকে পূর্ণ করেছে, সার্থক করেছে, একটি মাত্র প্রতিজ্ঞাতেই তার মহা অবসান ঘটল, এমন মিথ্যা কথা আপনি নিজেকে বোঝাবার চেষ্টা করবেন না; আমাকেও না।

শেষ কথাগুলিতে শচীন্দ্রকে যেন কষাঘাত করলে। সে চুপ ক'রে চলতে লাগল। নিজের বাচালতা ও লঘুতায় নিজেকে এমন মূল্যহীন করাতে নিজের উপর তার বিরক্তির আর সীমা রইল না। তার অভিমানমূঢ় চিত্ত পার্বতীর উক্তির সূত্রে যেন আপাতমুক্তির পথ খুঁজে পেল। সে নিজেকে এই ব'লে বোঝাল যে, পার্বতীর কথাই ঠিক। সত্যিই পার্বতীর দুঃখদৈন্যপূর্ণ বঞ্চিত জীবনের প্রতি করুণাতেই তার এই 'রজ্জুভ্রম'। হয়তো কৃতজ্ঞতাকেই সে প্রেম ব'লে মনে করেছে। হয়তো পার্বতীর গুণের প্রতি অতিমাত্র পক্ষপাতিত্বকে সে প্রেম ব'লে ভুল করেছে। নিজের অন্তরের দিকে দৃষ্টি প্রসারিত ক'রে সে দেখলে, সে তার নিরুদ্দিষ্টা পত্নীর স্মৃতিকে চিরজাগ্রত রাখার চেষ্টায় তিলে তিলে পলে পলে নিজের সমস্ত শক্তি সমস্ত জীবনকে উৎসর্গ ক'রে চলেছে। দেখলে যে, এই দীর্ঘ চার-পাঁচ বৎসরের মধ্যে এ ভিন্ন তার অন্য কাজ ছিল না, অন্য চিন্তা ছিল না; এই প্রতিষ্ঠানকে সুন্দর সম্পূর্ণ করবার প্রয়াস ব্যতীত স্বতন্ত্র অন্য ব্যক্তিত্ব পর্যন্ত অবশিষ্ট ছিল না। সে আরও দেখলে, এই নারী—যার প্রতি আকর্ষণকে সে আজ প্রেম ব'লে কল্পনা করছে—এই নারীও সেই বৃহৎযজ্ঞের সমিধ মাত্র; দ্বিধাহীন নিঃসঙ্কোচে সে তাকে এই যজ্ঞে বলি দিতে কুণ্ঠিত হয় নি। যে স্মৃতি এত বৃহৎ হয়ে তার সমস্ত জীবনকে ওতপ্রোতরূপে আচ্ছন্ন ক'রে রেখেছে, তাকে তার জীবন থেকে বাদ দেবে সে কোন্ উপায়ে?

এমনি ক'রে নিজেকে বুঝিয়ে বিদায় নিয়ে সে লঞ্চে গিয়ে উঠল।

পার্বতীর দুঃখের প্রকৃত স্বরূপ স্পষ্ট ক'রে উপলব্ধি করার মত মন তার স্বচ্ছ ছিল না। চিন্তা সে সূক্ষ্মভাবেই করত, কিন্তু সে চিন্তা ছিল আত্মকেন্দ্রিক। পার্বতীর মনের মধ্যে যে তরঙ্গ তুলে তার চিরবিধুর চিত্তের শান্তি এবং শ্রান্ত নয়নের নিদ্রা হরণ ক'রে নিয়ে তাকে তার শূন্য গৃহে এবং শুষ্ক কর্মক্ষেত্রে বিসর্জন দিয়ে গেল, শচীন্দ্রের

আত্ম-প্রতারিত চিত্তে তার খবর বিশেষ ক'রে পৌঁছল না। অত্যন্ত সূক্ষ্মভাবে চিন্তা না ক'রে নিতান্ত সহজ ভাবে নিজের দিকে দৃষ্টিপাত করলেই এ কথা তার কাছে অস্পষ্ট থাকত না যে, চার বৎসর পূর্বে তার পত্নীকে স্মরণ ক'রে যে-উদ্যোগ সে আরম্ভ করেছিল, তার পত্নী সেই বিপুল আয়োজনের অন্তরালে একদিন নিশ্চিহ্ন-সমাধি লাভ করেছে। কত দিনের পর দিন অতিবাহিত হয়েছে, কমলা তার মনের স্মৃতিপটে ছায়াপাত মাত্র করে নি; কমলাপুরী হয়েছে তার আত্মপ্রতিষ্ঠার সৃষ্টি এবং সেই সৃষ্টির প্রত্যেক বর্গইঞ্চি তার চিত্তে পার্বতীর জীবন্ত প্রত্যক্ষতায় পরিপূর্ণ।

নিজের গৃহকোটরের মধ্যে প্রত্যাবর্তন ক'রে একটা অসীম শূন্যতা পার্বতীর সমস্ত বুকের মধ্যে হাহাকার ক'রে উঠল। শয়নকক্ষের তপ্ত আবেষ্টন পার্বতীর কাছে মৃত্যুপারের নিশ্বাসনিরোধী সমাধিগহ্বরের মত মনে হতে লাগল। দ্রুতপদে বারান্দায় বেরিয়ে সে শচীন্দ্রের পরিত্যক্ত, তার নিত্য আশ্রয়দাত্রী আরাম-কেদারাটির ক্রোড়ে এসে এলিয়ে পড়ল।

শচীন্দ্রের সাগ্রহ আত্মনিবেদনের উচ্ছ্বাসকে রূঢ় আঘাতে সংযত ক'রে তার নিজেরই উন্মুখ বুভুক্ষিত চিত্তকে যে সে বঞ্চিত করেছে, সে কথা তার মনে এল না। ওই যে বিরহ-বিধুর বৃহৎ শিশু নিতান্ত নির্ভরপরায়ণ হৃদয়টিকে নিয়ে একান্ত ব্যাকুল বিশ্বাসে এসে তার হৃদয়-বাতায়নে স্নেহের আশ্রয় আকাঙ্ক্ষা ক'রে তার দিকে হাত বাড়িয়েছিল, মূঢ় অনাথ বালকের মত শচীন্দ্রের সেই মুখের ভাবখানা পার্বতীর প্রেমার্ত চিত্তকে পীড়িত করতে লাগল। তার নিজের আচরণ তার কাছে অহঙ্কারপ্রসূত কৃত্রিম আত্মসম্মানের অভিনয় ব'লে মনে হ'ল। শচীন্দ্রের গভীর স্নেহের বাস্তব স্পর্শ যেন সে হৃদয়ের মধ্যে অনুভব করলে। তার অনুতপ্ত চিত্ত মনে মনে শচীন্দ্রের ব্যথিত মূর্তিকে কল্পনায় তার ক্রোড়ে টেনে নিয়ে

স্নেহে সমাদরে এবং একান্ত উৎসারিত করুণায় বারম্বার সান্ত্বনা দিতে লাগল। উচ্ছ্বসিত অশ্রুরাশি বাধা মানতে চাইল না, এবং মনে মনে সে সঙ্কল্প করলে যে, এমন বেদনাপীড়িত চিত্তে শচীন্দ্রকে সে বিদায় নিয়ে যেতে দেবে না। ভোরবেলা নদীর ধারে গিয়ে হাসিমুখেই সে শচীন্দ্রকে বিদায় দিয়ে আসবে; জানিয়ে আসবে যে, তার মনের তিক্ততা দূর হয়ে গেছে, তার মনে আর কোন ক্ষোভ নেই।

ভোরের দিকে চেয়ারের উপরেই তার ক্লান্ত মাথাটা হেলিয়ে সে ঘুমিয়ে পড়েছিল। সকালের রোদের রূঢ় আঘাতে চোখ মেলে যখন তার ঘুম ভাঙল, লঞ্চ তখন গ্রামের সীমানা ছাড়িয়ে বহুদূরে চ'লে গিয়েছে। মনটা তার অত্যন্ত ম্রিয়মাণ হয়ে গেল, কিন্তু কাল রজনীর অনুতাপের তীব্রতা তার মনের মধ্যে যেন স্থান পেল না। শচীন্দ্রের প্রতি তার আচরণের রূক্ষতা তার মনে বেদনার সঞ্চার করলেও তার গোপনতম চিত্তের নিভৃতে যেন একটা সত্যভাষণের প্রসাদ তার ব্যথিত হৃদয়কে সান্ত্বনা দিতে লাগল।

পার্বতী নিজেকে এই অলস কল্পনাময় ভাবরাজ্যের অবসাদ থেকে জোর ক'রে ছিনিয়ে তার দৈনন্দিন কর্মজীবনের নীরন্ধ্র অনবসরের মধ্যে টেনে উপস্থিত করলে। মনে মনে বললে, না, শান্তিপূর্ণ রসোত্তপ্ত গৃহবিলাস আমার জন্য নয়; আমৃত্যু এই সমাধিগহ্বরে ব'সে মৃতদেহে জীবন-সঞ্চারের ব্রত আমার। দুর্বল হ'লে আমার চলবে না।

ভোরবেলা লঞ্চ ছেড়ে যাবার সময় শচীন্দ্রের অভ্যাসমত সে লঞ্চের বারান্দায় এসে দাঁড়াল। আকাশে শুকতারা তখন ম্লান হয়েছে, আকাশ উজ্জ্বল হতে দেরি নেই। আসন্ন আলোকোচ্ছ্বাসের পূর্ববর্তী স্বচ্ছতিমিরাবরণে জল-স্থল-আকাশের উপর যেন একটা অসাড়তার মোহ। গ্রামের প্রান্তবর্তী ঘাটটুকু যখন ছাড়িয়ে গেল, তখন শচীন্দ্রের মনটা হঠাৎ বিমর্ষ হয়ে পড়ল। কালকের বিদায়-সম্ভাষণের মধ্যে

কোথায় যেন একটা বিদারণ-রেখা প'ড়ে গিয়েছে। সেই কথাটাই যে তার মনের মধ্যে সারা রাত একটা চাপা স্বপ্নের মত বেঁতে বসেছিল, এতক্ষণ সে কথা মনে হয় নি। প্রতিবারকার বিদায়ের মধ্যে আগামী বারের মিলনের আশা নিয়ে তারা দূরে যায়। তার সঞ্জিবনীশক্তি তাদের সমস্ত কর্মচেষ্টাকে প্রাণে, আনন্দে, সৌন্দর্যে একে অন্যের কাছে আরও মধুরতর নিকটতর ক'রে তোলে। পার্বতীর শেষ কথার কোন উপযুক্ত প্রত্যুত্তর সে দেয় নি; অথচ তার ব্যবহারে পার্বতীকে আঘাত করেছে অল্প নয়। বিদায়-মুহূর্তে পার্বতীর বেদনাদীর্ণ মুখ, এবং হাত না বাড়িয়ে 'গুড বাই' বলার ভঙ্গীটা স্মরণ ক'রে তার মনটা পীড়িত হতে লাগল। এতক্ষণে সে নিজের আচরণের বিসদৃশতা অনুভব করতে পারলে। বুঝতে পারলে যে, উচ্ছ্বাসের আবেগে পার্বতীকে প্রেম-নিবেদন করাও চলে না, আত্মরক্ষার্থে সাধু সাজাও তার কাছে নিষ্প্রয়োজন। আর যাই হোক, পার্বতীর সঙ্গে আচরণে লঘুতা চলবে না। পার্বতীর সমাজ নেই, কোন মিথ্যা আচারের আবরণ তার আবশ্যক করে না। তার সঙ্গে ব্যবহারে খাঁটি হওয়া চাই, সেই শক্তি মনের মধ্যে তাকে পেতেই হবে—তা সে পার্বতীকে গ্রহণ করার দিক থেকেই হোক বা তাকে প্রত্যাখানেই হোক। এখনই লঞ্চ ফিরিয়ে নিয়ে গিয়ে পার্বতীর কাছে ক্ষমা চাইতে পারলে তার মনটা যেন সুস্থ হয়, এমনি তার মনে হতে লাগল। কিন্তু তার চিত্ততলে গোপনে কোথায় একটা আহত পৌরুষের অভিমান তাকে যেন নিশ্চেষ্ট ক'রে রেখে দিলে।

নদীর তীরে তীরে গ্রামের ঘাটে তখন ভোরের জাগরণ শুরু হয়েছে। সেই সরল স্বচ্ছন্দ নিশ্চিন্ত জীবনযাত্রার অনাময় শান্তি তার মনেকে অকারণে ব্যথিত ক'রে তুললে। বিক্ষিপ্ত বিধ্বস্ত জলরাশি বিদীর্ণ ক'রে লঞ্চ তখন পূর্ণ বেগে ছুটে চলেছে। একান্ত অসহায়

বন্দীভাবে শচীন্দ্র সেই বিধূনিত ফেনপুঞ্জের দিকে চেয়ে নিঃশব্দে দাঁড়িয়ে রইল।

৩৩

নিরবচ্ছিন্ন কর্মপ্রবাহের মধ্যে আপনাকে সম্পূর্ণ ভোলবার চেষ্টায় পার্বতী নিজেকে কিছুতেই অণুমাত্র বিশ্রাম দিল না। নব নব উন্নতির পন্থা উদ্ভাবন ক'রে আশ্রমকে সে যেন আবার নূতন রূপ দিয়ে গ'ড়ে তোলবার উদ্যমে প্রাণপাত করতে লাগল। এই উৎসাহের স্রোত অগোচরে পার্বতীর কর্মপ্রবণ হৃদয়কে, তার ক্ষুব্ধ অন্তরের মৃত্যু-সমাধি থেকে আবার কখন যে ধীরে ধীরে আশা-আনন্দ-আলোকময় সঞ্জীবন-রসধারাপ্রবাহে আপন দয়িতের সুখ-শান্তি-সম্ভাবনাপূর্ণ ভবিষ্যতের প্রতি স্নেহাতুর ক'রে তুললে, তা সে জানতেও পারে নি। সমস্ত মাসের অন্তে শচীন্দ্র যখন এসে উপস্থিত হবে, তখন এই নূতন সৃষ্টির বিস্ময়ের অর্ঘ্য দিয়ে সে শচীন্দ্রের ক্ষুব্ধচিত্তে যে নিরাময় আনন্দের সঞ্চার করবে, সেইটুকু কল্পনা ক'রে তার মহাশ্রম মনে মনে যেন প্রসাদ লাভ করতে লাগল। তার চিত্তের সকল সংশয় অপসারিত হয়ে গেল।

দিনের পর দিন যায়, তার বুভুক্ষু চিত্ত আশা-আকাঙ্ক্ষা-বেদনার উত্তেজনায় আন্দোলিত হতে থাকে। যে প্রসাধন সম্বন্ধে কোনদিন তার রুচিতে আগ্রহের ছোঁয়াচ লাগবার অবসর পায় নি, সেই প্রসাধন সম্বন্ধেও নিজের অজ্ঞাতসারে সে যেন একটু সজাগ হচ্ছে। বাঙালী রান্নার নানা বিচিত্র জটিল রহস্য আয়ত্ত করবার উদ্দেশ্যে ওখানকার ছাত্রীদের কাছে প্রশ্ন ক'রে ক'রে বিস্ময়াবিষ্ট ক'রে তুলেছে তাদের। বাঙালী পরিবারের গৃহস্থালী সম্পর্কে গল্পের ছলে মেয়েদের কাছে নানা তথ্য সংগ্রহ করেছে—এমনি ক'রে দিন যায় তার ভবিষ্যজ্জীবন রচনার ভূমিকা-বিন্যাসে।

মাস অতীত হতে চলল ; শচীন্দ্রের কাছ থেকে কোনও আগমনী-বার্তা এখন এসে পৌঁছল না। পার্বতী ভাবে, নিশ্চয় জমিদারির কাজে অবসর পান নি তাই

আজ মাসের শেষদিন। শচীন্দ্রের আগমন-প্রতীক্ষায় পার্বতী গিয়ে নদীর ধারে দাঁড়িয়েছে। তার বেশভূষায় কোথাও আতিশয্য না থাকলেও পারিপাট্যের অভাব নেই। মুখ তার আশা ও আনন্দের দীপ্তিতে সমুজ্জ্বল। দূরে বাঁকের মুখে লঞ্চের আভাস দেখা দিয়েছে। আর দশ মিনিটের মধ্যেই লঞ্চ এসে ঘাটের কাছে পৌঁছবে। কিন্তু এই সময়টুকু যেন কাটতে আর চায় না। সারেঙটা যেন কি! লঞ্চের গতি যে নৌকারও অধম হ'ল! তবু সময় যায়। লঞ্চ ঘাটের কাছে এসে পৌঁছয়। কিন্তু কই, শচীন্দ্র তো বারান্দায় দাঁড়িয়ে নেই! ক্যাবিনে গেছেন নিশ্চয়—কোনও কাজে।

লঞ্চ ঘাটে লাগতেই পার্বতী এগিয়ে গেল। কিন্তু শচীন্দ্র কই? ভোলানাথ এগিয়ে এসে গড় ক'রে একটা কাগজের মোড়ক পার্বতীর হাতে দিলে। শচীন্দ্র আসে নি। কোনও কঠিন অসুখ করে নি তো? জিজ্ঞেস করতে যেন সাহস হয় না। সেই যে বিলেতে একবার—উঃ, কত কষ্ট ক'রেই না তাকে বাঁচিয়েছিল!

এক মুহূর্তের মধ্যে পার্বতীর মনে সম্ভব-অসম্ভব লক্ষ কথার চুমকি তুবড়ির ফুলঝুরির মত মনের মধ্যে ঝ'রে ঝ'রে পড়ল। শক্ত মেয়ে সে ; মনের এই উত্তাল উচ্ছ্বাস কঠিন বলে চেপে সে জিজ্ঞেস করলে, ভোলাদা, ভাল আছ তো? তোমার বাবু এলেন না যে? ব'লে সে প্রশ্নের কোন উত্তর দিতে না দিয়ে ক্রমাগত কথা ব'লে যেতে লাগল—যেন, পাছে কোন দুঃসংবাদ ভোলাদার মুখ থেকে হঠাৎ বেরিয়ে পড়ে, এই ভয়।

উঃ, কত দিন পরে তুমি এলে বল তো, ভোলাদা? দেখ, সব বদলে গেছে। বলতে হবে—দিদিমণির ক্ষমতা আছে। তোমার বাবু এলে

অবাক হতেন। কিন্তু এলেন না তো! কিছু খেয়েছ সকালে? চল, আমার বাড়ি চল, বিশ্রাম ক'রে নাও। তার পর সব শুনব এখন। ইত্যাদি অনেক—শুধু নিরাশার উদ্বেল বেদনার উপর কথার পর কথা চাপা দিয়ে চলা।

চলতে চলতে ভোলানাথ এক সময়ে অবসর পেয়ে বললে, বাবু পশ্চিমে গেল, দিদিমণি। তা বাবুকে কত বললুম, বাবু, আমারে সঙ্গে নাও—তা শুনলে না। বললে, না ভোলাদা, তুই বরং তোর দিদিমণির কাছে থাক্ তদ্দিন, আমি কটা দিন পশ্চিমটা একটু ঘুরে আসি। তুই থাকলে তবু আমি একটু নিচ্চিন্দি হতে পারি। তা দিদিমণি, আমি জ্ঞান কিনে। ও আর কোথাও না; বাবু গেছে ওই প্রাগে। তুমি দেখে নিও। বউমারে কি ভালই না বাসত বাবু! আমারে এই টাকা আর পত্তর দিয়ে পাঠিয়ে দিলে।

স্নেহশীল ভোলানাথের এই সরল উক্তি পার্বতীর মনে শচীন্দ্র সম্বন্ধে আবার দ্বিধা উপস্থিত করলে। তবে কি সত্যই সে শচীন্দ্রকে তার কর্তব্যের পথ থেকে বিচ্যুত করতে চায়!

জোর করে মন থেকে সে আপাতত এই চিন্তা সরিয়ে দিলে, এবং ভোলানাথের আতিথ্যের ব্যবস্থা ক'রে দিয়ে সে চিঠিপত্র নিয়ে তার ঘরে প্রবেশ করলে।

প্রথম প্যাকেটটায় কিছু টাকা, তার পরেরটায় হিসাবপত্রের একটা খসড়া। এই রকম আরও দু-তিনটা। তারপর কয়েকখানা চিঠি—তার মধ্যে মেয়ে পাঠাবার দরখাস্ত থেকে আশ্রম-সংক্রান্ত নানা বিষয়ের চিঠি। একখানা চিঠিতে অনিন্দিতা দেবী 'কলিকাতা নারীভবন' থেকে লিখছেন, আপনার ও আপনার আশ্রম সম্বন্ধে অনেক প্রশংসা শুনিয়াছি। আশ্রম দেখিতে বড়ই ইচ্ছা হইতেছে। আমিও সামান্যভাবে একটি 'নারীভবন' খুলিয়াছি। আপনার নিকট হইতে সাহায্য পাইলে উপকৃত

হইব। দয়া করিয়া আপনার প্রতিষ্ঠান দেখার ব্যবস্থা করিলে বাধিত হইব।

নারী-প্রতিষ্ঠানে আসতে হইলে, পার্বতীকে লঞ্চের ব্যবস্থা করতে হয়—নতুবা কলকাতার ঘাট, যেখানে থেকে লঞ্চ ছাড়ে, সেখানে অত্যন্ত অতিরিক্ত মূল্য দিয়ে টিকিট কিনে লঞ্চে যাওয়া চলে। তাই চিঠিখানা সে আলাদা ক'রে রেখে দিলে; সপ্তাহে মাত্র দু দিন এই লঞ্চ যাতায়াত করে।

শেষ পত্রখানি একটা খামে মোহর করা। শচীন্দ্রের হস্তাক্ষর। পার্বতীর মনটা ব'লে উঠল, না গো না, এমন্ ক'রে বিচ্ছেদ হতে পারে না। না, না, না। ব'লে সে পত্রোন্মোচনের পূর্বে নিজেকে যেন সান্ত্বনা দেবার চেষ্টা করতে লাগল।

চিঠি ইংরেজীতে এবং সংক্ষিপ্ত। চিঠিতে লেখা, যাহা বলিয়া তোমাকে সম্বোধন করিলে উপযুক্ত হয়, ভাষায় এমন শব্দ পাই না। তুমি আমার চিত্তের সর্বশ্রেষ্ঠ অর্ঘ্য গ্রহণ কর। তাহাকে প্রেম বলিতে চাও বল, না বলিতে চাও, যাহা ইচ্ছা বলিও, কিন্তু তাহাকে অস্বীকার করিও না। আমার পত্নীর প্রতি আমার যে প্রেম তাহার মহামৃত্যু ঘটিতে পারে না, সেই কথাটাই জানিবার জন্য বাহির হইলাম। তারপর পুনশ্চ দিয়ে লেখা আছে, ব্যাঙ্কের সহায়তায় নিয়মিত টাকা পঁহুছিবে, আশা করি, তাহাতে কাজের অসুবিধা হইবে না।

চিঠিতে প্রত্যুত্তরের জন্য কোনও ঠিকানা দেওয়া নেই।

চিঠিখানা হাতে নিয়ে সে দীর্ঘকাল বাইরের দিকে চেয়ে চুপ ক'রে ব'সে রইল। তারই ভৎর্সনার আঘাতে কতখানি অভিমানের আবেগে যে পত্রখানি রচনা করা, সেই কথা মনে ক'রে শচীন্দ্রের দুর্ভাগা জীবনের প্রতি করুণায় প্রেমে তার চিত্ত পরিপূর্ণ হয়ে উঠল। মনে মনে নিজের কর্তব্য স্থির ক'রে চিঠিখানি বাক্সে রেখে সে বারান্দায় গিয়ে বসল।

৩৪

সীমা এসেই চ'লে গিয়েছিল রোগীর পথ্যের ব্যবস্থা এবং অতিথি-সৎকারের অবস্থানুকূল আয়োজন করতে। ঘণ্টাখানেক পরে সে ফিরে এল। একটা অ্যালুমিনিয়মের পাত্রে একটু জলসাগু আর কয়েকটা বিস্কুট নিয়ে এসে সত্যবানকে বললে, প্রায় সমস্ত দিন তো আপনি না খেয়ে শুকিয়ে আছেন; এইটুকু কোনরকম ক'রে খেয়ে নিন তো। আজ আবার দুধটা তাকের উপর থেকে কিসে যেন ফেলে দিয়েছে, কি যে একটু খেতে দি তা বুঝতে পারি নে। তারপর নিখিলের দিকে চেয়ে বললে, ফল-টল কিছু খেতে চান না, দেখুন তো এখন আমি কি করি? বলতে বলতে তার চোখ ছলছল ক'রে উঠল। যে প্রাণটাকে বাঁচাবার জন্যে সে তার সর্বস্ব ছেড়ে এই নির্জন পরিত্যক্ত ভগ্ন মন্দিরটিতে আশ্রয় নিয়েছে, তার মৃত্যুযন্ত্রণাক্লিষ্ট দেহকে সে যে কিছুমাত্র শান্তি দিতে পারছে না, এর চেয়ে মর্মান্তিক দুঃখ অধুনা তার কাছে কিছুই ছিল না।

সীমার কথা শুনে সত্যবান হেসে বললে, পাগলী, খাবার কি ক্ষমতা আর আছে রে? খিদে পেলে তো খাব? তা ছাড়া তোর হাতের সাগুর শরবতটা বড় সরেশ হয়। দেখ্ না বরং একটু নিখিলকে খাইয়ে, ও কি বলে!

সীমা হেসে ফেলে বললে, জলসাগু আবার শরবত কি? থাক্, ওঁকে আর সাগু খাইয়ে কাজ নেই। অমনিতেই ওঁকে যা জব্দটা করা হয়েছে, এখন ঘরের ছেলে ভালয় ভালয় ঘরে ফিরতে পারলে হয়।

খাওয়ার চেষ্টায় সত্যবানের পরিশ্রম যা হ'ল, খাওয়া তার কিছুই হ'ল না। নিখিল সীমাকে ইঙ্গিতে খাওয়ারার চেষ্টা থেকে বিরত হতে বললে এবং পকেট থেকে রুমাল বের ক'রে মুখটা মুছিয়ে দিলে। সীমা ধীরে ধীরে বাতাস করতে করতে সত্যবান একটু ঘুমিয়েই পড়ল বোধ

হয়। নিখিল তার পকেট-কেসের সরঞ্জাম গুছিয়ে নিলে। সত্যবানকে নিদ্রিত দেখে সীমা এক সময় আস্তে উঠে নিখিলকে বাইরে ডেকে নিয়ে জিজ্ঞাসা করলে, কেমন দেখলেন? নিখিল একটু চুপ ক'রে রইল। এই নিঃসহায় মেয়েটির কাছে নিষ্ঠুর সত্যকে কি ভাবে সহনীয় ক'রে বলা যায়, মনে মনে তারই মোহড়া দিতে দিতে বললে, ভাল যে নয়, তা তো দেখতেই পাচ্ছেন। তবে এসব কেস তো জোর ক'রে বলা যায় না। আমাদের সর্বদাই মন্দটার জন্যে প্রস্তুত থাকতে হবে। এখনি একটা ইন্‌জেক্‌শন দিয়েছি, তাতে সাময়িক কিছু উপকার হতে পারে।

সীমা বললে, প্রস্তুত তো আছিই। যন্ত্রণার যদি কিছু উপশম করা যায়, তাই বলছি। মুখে একটুও শব্দ করেন না বটে, কিন্তু যন্ত্রণায় এক এক সময় নীল হয়ে যান। সমস্ত শরীর কাঁপতে থাকে। মৃত্যু কি ওঁদের অকাম্য? মৃত্যুই ওঁদের মুক্তি। এই ব'লে অন্ধকার বনের দিকে চেয়ে সে যেন কোন্ দূর দিনের দৃশ্যকে প্রত্যক্ষ করতে লাগল।

খানিক পরে নিজের এই আত্মবিস্মৃতিতে লজ্জিত হয়ে নিজেকে সম্বৃত ক'রে নিলে এবং একটু অতিরিক্ত সহজ কণ্ঠেই বললে, চলুন নিখিলবাবু, আজ আপনার কপালে অনেক দুর্ভোগ আছে। তার মধ্যে সব চেয়ে কঠিন দুর্দৈব যেটা সেটা সেরে নিন। রাত বারোটার আগে আজ আর আপনার নিজের আস্তানায় ফেরা হবে না। সত্যদা একটু একলা থাকুন, আমরা বেশি দেরি করব না। এই ব'লে নিখিলনাথকে নিয়ে সে একটা ছোট কুঠরিতে গেল।

নিখিলনাথ ঘরটির আয়োজন দেখে অবাক হ'ল। ঘরটির এক পাশে কয়েকখানি ইটের সাহায্যে একটা উনুনের মত করা হয়েছে। গুটি তিন-চার মাটির পাত্র এ ঘরের আসবাব। একদিকে একটি আধ-ময়লা কাপড় চার ভাঁজ ক'রে একটি আসন ক'রে পাতা; আর তারই সামনে

একটি সত্তছিন্ন ধোয়া কলার পাতা, পাশে একটি মাটির ভাঁড়ে এক ভাঁড় জল। নিখিলনাথ অবাক হয়ে মেয়েটির এই কৃচ্ছ্র সাধনের ছবি মনে মনে আলোচনা করতে লাগল। কিসের প্রেরণায় সে আজ তার গৃহের শান্তি আরাম সুখৈশ্বর্য পরিত্যাগ ক'রে আনন্দে এই বিপদ, এই দুঃখ, এই নিদারুণ আত্মনিগ্রহকে বরণ করেছে? এইমাত্র সে শুনেছে যে, ওর দাদা প্রফুল্লর উপর ওর অসাধারণ ভালবাসা ও ভক্তির জোরে তারই পদাঙ্ক অনুসরণ ক'রে বছর কয়েক আগে সে এদের দলের একেবারে মাঝখানে এসে পড়েছিল। অনন্যসাধারণ বুদ্ধি ও সাহসের জোরে দলের সকলেরই শ্রদ্ধা এবং স্নেহ সে পেয়েছে। আজ তারা কোথাও নেই। ভেলোয়ারের জঙ্গলে তাদের হারিয়ে আহত সত্যবানকে নিয়ে কেমন ক'রে যে সে গ্রামে জঙ্গলে উন্মুক্ত প্রান্তরে পরিত্যক্ত কুটিরে দিনের পর দিন অতিবাহিত করেছে, শুনতে শুনতে নিখিলনাথের প্রাণ বিস্ময়ে অভিভূত হয়ে পড়েছিল। কিন্তু কোথায় পেলে? এতটুকু একটুখানি তনুদেহে অত বড় একটা আত্মদান করবার তড়িৎ-প্রেরণা সে পেলে কোথায়? নিখিলনাথের কাছে তার হাসপাতালের কাজকর্ম, আত্ম-প্রতিষ্ঠা, লোকের মঙ্গল-চেষ্টা এর কাছে তুচ্ছ উপহাসকর বোধ হতে লাগল। নিখিলকে চুপ ক'রে দাঁড়িয়ে থাকতে দেখে সীমা বললে, ভাবছেন কি দাঁড়িয়ে? খাওয়ার মত কিছু আয়োজন করা এখানে সম্ভব নয়। তবু উপোস করতে হবে ভেবেই এইটুকু করেছি। ভাঁড়টা নিয়ে তাড়াতাড়ি একটু মুখ হাত ধুয়ে ব'সে পড়ুন। এই পোড়া ভাতে-সেদ্ধটুকু যদি গরম-গরম না খান, তবে আজ আপনার অদৃষ্টে হরিবাসরই হবে।

নিখিল একটু অপ্রতিভ হয়ে হেসে বললে, তা বটে; এমন হরিবাসর আমার কপালে সহজে জোটে না। যে উৎকলরত্নটি আমার পাকতন্ত্রের পর্যালোচনা করেন, পাকের চেয়ে দুর্বিপাকেই তিনি সিদ্ধহস্ত; সুতরাং

অধিকাংশ দিনই আমাকে রুটি-মাখনের উপর নির্ভর ক'রে কাটাতে হয়। আজ কপালটা নিতান্তই সুপ্রসন্ন বলতে হবে। পেটুক লোকের রুচিটা দেখছি আপনাদের কাছে ধরা পড়তে দেরি হয় না।

নিখিলনাথের এই সহজ কৌতুকে দীন আয়োজনের লজ্জা সীমার মন থেকে দূর হ'ল। সে মৃদু হেসে বললে, আচ্ছা, এখন হাতমুখটা ধুয়ে আসুন তো, তারপর দেখা যাবে আপনি কত বড় বীর।

নিখিলনাথ আর বাক্যব্যয় না ক'রে মুখ হাত ধুয়ে এল এবং বাঁ হাতের উপর ভর দিয়ে পা ছড়িয়ে খেতে ব'সে গেল। খিদে খুব যে তার পেয়েছিল তা নয়, কিন্তু এই নিরাড়ম্বর মেয়েটিকে তার সাগ্রহ আতিথেয়তা থেকে বঞ্চিত করতে তার ইচ্ছে হ'ল না। আয়োজন কিছুই ছিল না প্রায়। অল্প একটু ডাল ও আলু-ভাতে, খানিকটা ঘি ও একটা পোড়া লঙ্কা। কিন্তু সীমার আগ্রহ এবং যত্ন এই সামান্য আহার্যের মধ্যে যে রসসঞ্চার করেছিল, তার গৌরবে নিখিলনাথের অন্তরে সমস্ত আয়োজনটি যেন একটা উৎসবের উদ্বোধন ব'লে প্রতিভাত হ'ল। এই আত্মসমাহিত কঠোর ব্রতচারিণী মেয়েটি তার মনশ্চক্ষের সমক্ষে একটি বিশেষ মহিমায় প্রকাশিত হ'ল। খেতে ব'সে একবার জিজ্ঞাসা করলে, কই, আপনি খাবেন না? ব'লে তখনি তার প্রশ্নের বিসদৃশতা তার কানে বাজল।

সীমা বললে, আপনি খেয়ে গিয়ে সত্যদার কাছে বসুন, আমি এ দিকটা একটু গুছিয়ে নিয়ে যাচ্ছি। দেখুন তো, কটা বেজেছে। রাত বারোটার আগে আপনার ট্রেন নেই। তবে অনেকটা পথ আপনাকে ঘুরে যেতে হবে। এ স্টেশন থেকে আপনার গাড়ি ধরা হবে না।

এখন সাতটা পঞ্চাশ হয়েছে। কিন্তু এ করছেন কি? আর একটুও দেবেন না। তা হ'লে আজ এখানেই রাত কাটাতে হবে কিন্তু।

খাওয়া শেষ হ'লে নিখিলনাথ রোগীর ঘরে গেল। ঠোঙায় ঢাকা

একটি ছোট লণ্ঠনের ঘোলাটে আলোয় ঘরটি অন্ধকারপ্রায়। রোগীর চোখে আলো লাগার ভয়ে তত নয়, বাইরের দৃষ্টির দূরতম সম্ভাবনাকে পরাহত করবার জন্যে যত।

সত্যবানের একটু তন্দ্রা এসেছিল কি না কে জানে, প্রথমটা তার কোন সাড়া পাওয়া গেল না। খানিকক্ষণ পরে, একটু গভীর নিশ্বাস ত্যাগ ক'রে যেন জেগে উঠল, বললে, নিখিল, অনেক দিন পরে তোকে পেয়েছি। আমার অনেক আশা ছিল, কিছুই পূর্ণ হ'ল না—

নিখিল বাধা দিয়ে বললে, এ কথা কেন বলছ? ভাল হয়ে উঠে আবার নতুন ক'রে কাজে লেগে যাও। কালই আমি তোমাকে হাসপাতালে নিয়ে যাবার ব্যবস্থা করছি।

একটা অতি মৃদু পরিহাসের হাসি সত্যবানের মুখে ফুটে উঠল। বললে, তুই ঠিক তেমনিই ছেলেমানুষটি আছিস এখনও। এখান থেকে ফিরে গিয়ে এখানকার প্রসঙ্গ একেবারে ভুলে যাবি, বুঝলি? নইলে তোর তো মঙ্গল নেই-ই, আমাদেরও বে-হেপাজতে আর বেশি দিন কাটাতে হবে না।

গিরিডির বাইরে একটা পোড়ো বাড়িতে আশ্রয় নিয়েছিলাম। ঘাগুলোর অবস্থা ক্রমেই খারাপ হচ্ছিল ব'লে সীমা একটি বাঙালী ডাক্তারকে ডেকে নিয়ে এল—কিছুতেই শুনলে না। ডাক্তারটি লোক খারাপ নয়; তা ছাড়া এসব ক্ষেত্রে প্রাণের ভয়ও থাকে লোকের। কিন্তু একটু খোসগল্প করবার লোভ বোধ হয় সামলাতে পারে নি। তারপর বুঝতে পারলুম যে, ওখানকার পাট ওঠাতে হবে। সীমা কোথা থেকে একটা আধপাগলা কুষ্ঠরোগীকে ধ'রে এনেছিল। তাকেই দিন দশেকের মত খাবার-দাবার ব্যবস্থা ক'রে, হাতে পাঁচটা টাকা গুঁজে দিয়ে আমাদের 'প্রক্সি' দেবার জন্যে রেখে দিয়ে এলুম।

সাহায্য করবার লোক ছিল। রাত্রে সাড়ে তিন মাইল হেঁটে

স্টেশনে এসে গাড়ি ধরতে হ'ল। তখন যেমন জর তেমনি যন্ত্রণা। কোন রকম ক'রে শুধু কপাল-জোরেই পালিয়ে এসেছি। কিন্তু আর বেশি দিন এ ভোগ যে ভুগতে হবে না, তা তোর তো অন্তত বুঝতে বাকি নেই। আমার শুধু ভাবনা ওই মেয়েটার জন্যে। ওর বিশ্বাস যে, ওর সত্যদা একটা দিক্‌পাল। সে সেরে উঠলে শুধু তার হুমকির জোরেই ইংরেজ-বাহাদুরকে দেশছাড়া করবে। ভারতবর্ষে দেশ বলতে যে কোথাও কিছু নেই, তা ওর ধারণাতেই আসে না—

নিখিল বাধা দিয়ে বললে, তোমার কথাটা হেঁয়ালির মত শোনাচ্ছে, দাদা। আমারও তো ধারণায় আসছে না, ভারতবর্ষে দেশ নেই মানে কি?

বেশি তর্ক করবার ক্ষমতা আমার নেই রে, শোন্। শুধু বল্ তো, ভারতের জনগণ দেশটাকে একটা নিবাসভূমি ছাড়া আর কি বোঝে?

**দেশ কি এই ভারতবর্ষের মাটি যে, বরাবরই ছিল আর বরাবরই আছে? দেশটা থাকে মানুষের দেশাত্মবোধের মধ্যে; তা ছাড়া দেশ বলতে আর যে কি বোঝাতে পারে আমি তো জানি নে। ভেবে দেখ্ তো, হাজার বছর ধ'রে প্রবঞ্চিত, আত্মজ্ঞানের অধিকারে বঞ্চিত এই লক্ষ-কোটি মূর্খ মূক শূদ্র ভারতবাসীর প্রাণে আর্য হিন্দু শক হূন মোগল পাঠান ইংরেজ, কেউ কোনদিন দেশের বোধ জাগতে দিয়েছে? তারা জেনেছে, শুধু রাজা আর প্রজা। সিংহাসনে তোর হিন্দু বসুক, কি পাঠান বসুক, কি খ্রীষ্টান বসুক, 'তারা যে তিমিরে তারা সে তিমিরে।' অথচ এরাই যুগে যুগে আমাদের খাওয়া জোগাবে, বিলাস জোগাবে এবং দরকার হ'লে প্রভুকে সিংহাসনে বহাল রাখবার জন্যে দল বেঁধে দেশের প্রভুদের শত্রুর**

সঙ্গে লড়াই ক'রে মরবে। সেইটেই হবে তাদের জন-যুদ্ধ আর দেশভক্তির পরাকাষ্ঠা। হায় রে হায়! তারপর আবার কাজ ফুরোলেই তারা যে তিমিরে সেই তিমিরে।

ব'লে সে নিতান্ত শ্রান্ত হয়েই বোধ করি চোখ বুজে প'ড়ে রইল; এবং এই অতিরিক্ত কথা বলানোর জন্যে নিখিলনাথের মনে মনে অনুতাপ হতে লাগল।

খানিক পরে চোখ খুলে ধীরে ধীরে বললে, তুই বুদ্ধিমান, নিখিল, কথাটা ভেবে দেখিস। কিন্তু সীমা! তোকেই যে ওকে বোঝাবার ভার নিতে হবে। ওর ওই পাগলের মত ভালবাসা এই দেশটার জন্যে, সে কি আশ্চর্য! ওর কাছে এইটুকু শিখেছি যে, মানুষ আর কিছু পারুক আর নাই পারুক, শুধু প্রাণ দিয়ে ভালবাসতে পারলে তার অনেক সমস্যা আপনিই সমাধান হয়ে যায়। নইলে ওইটুকু মেয়ে, ওর কিসের এত তেজ বল্ তো! ওর লোক নেহ, সমাজ নেই, ব্যক্তিগত সুখ শান্তি নেই, আছে শুধ্ ওর সীমাহীন দুর্জয় দেশভক্তি, আর তার জন্যে অকুণ্ঠিত অক্লান্ত সেবা।

কিন্তু তুই আমার কথা শুনিস। তুই এর মধ্যে আর জড়াস নে। যে আগুনটা ছড়ানো গেছে, জানি না, তা নেবাতে ওদের আর কতদিন লাগবে! কিন্তু ওকে বাঁচাবার ভার তোরই উপরে রইল। অন্য কাউকে বিশ্বাস করতে পারি না ব'লেই আজ আমার শেষমুহূর্তে তোকে অনেক কাল পরে স্মরণ করেছি। এর জন্যে তোকে হয়তো অনেক দুঃখ অনেক লাঞ্ছনা পেতে হবে। কিন্তু আমার শেষ সময়ে অন্য কোন উপায় আমি ভেবে উঠতে পারছি নে। তুই আমায় কথা দে, তা হ'লে এত যন্ত্রণার মধ্যেও আমি একটু নিশ্চিন্ত হয়ে যেতে পারি।

নিখিল বললে, দাদা, যার জন্যে এত ভাবনা, আমার তো বোধ হয়

না, সে তুমি ছাড়া আর কোন ভাবনাকেই মনে স্থান দেয়। তা ছাড়া তাকে আমি যতটুকু দেখেছি, তাতে—

সত্যবান হেসে উঠল। বললে, পাগল, তুই ওকে কিছুই বুঝিস নি। ওর ভালবাসা কি কোনও ব্যক্তিকে লক্ষ্য করে? ব্যক্তিটা নিতান্তই উপলক্ষ্য। দেশই ওর সব। দেশের জন্য এক মুহূর্তে আমাকেও বিসর্জন দিতে ও একটুও কুণ্ঠিত হবে না। ওর সত্য ওর কাছে এত বড়, এত প্রত্যক্ষ ব'লেই ওর জন্তে আমার এত চিন্তা। কোনও ফাঁকিতে ওকে ভোলানো যাবে না।

আজ মৃত্যুর দরজায় দাঁড়িয়ে এইটুকু বেশ বুঝতে পারছি যে, ভাল করি নি। এতগুলো খাঁটি সোনা মৃত্যুর অপচয়ের গহ্বরে টেনে এনে ফেলে দিয়েছি। স্পষ্ট দেখছি, মানুষ খুন ক'রে মানুষের কোন মহৎ উপকার সাধন করা যায় না, তাতে খুনের সংখ্যাই বাড়ে। কিন্তু দাবানলকে জ্বালানো সোজা রে, নেবানো সোজা নয়। আজ সীমাকে আর এ কথা বোঝানোর আমার সময় নেই, বোঝাবার শক্তিও নেই। তাই ওর ভার তোর উপর দিয়ে যাচ্ছি। তুই ওকে আগুন থেকে বাঁচা।

নিখিলনাথ স্তব্ধ হয়ে সত্যবানের কথা শুনছিল। তার মনের সামনে সীমার তরুণ সতেজ মূর্তিখানি অপরূপ মহিমায় ভেসে উঠল। সে যেন মানসচক্ষে দেখলে যে, সীমা সঞ্চারিণী অগ্নিশিখার মত ভারতবর্ষের এক প্রান্ত থেকে আর এক প্রান্ত অবধি সুপ্ত প্রাণের দীপে দীপে আপনার প্রজ্জলন্ত বহ্নিশিখাস্পর্শে অগ্নিময় ক'রে তুলেছে। বার বার ঘুরে ঘুরে সত্যবানের একটা কথার প্রতিধ্বনি নিখিলের মনে এসে ঘা দিচ্ছে—"ওর ভালবাসা কি কোনও ব্যক্তিকে লক্ষ্য ক'রে! ব্যক্তিটা নিতান্তই উপলক্ষ্য"।

এই নারীর অপরূপ দীপ্তিময় অস্তিত্বের কাছে নিজের ক্ষুদ্র

জীবনের আশা-আকাঙ্ক্ষার পরিণতিকে অত্যন্ত অকিঞ্চিৎকর, এমন কি হেয় ব'লে মনে হতে লাগল। এমন স্পর্ধার কথা সুস্পষ্ট ক'রে মনে আনতে যেন সে সাহস করলে না যে, এই বিদ্যুৎবহ্নিকে কোন দিন সংহত ক'রে সে গৃহসংসারের কল্যাণ-দীপে পরিণত করবে। তবু তার মনের তারে এমন একটি মধুর আনন্দময় আবেশময় সঙ্গীত ধ্বনিত হতে লাগল, যাকে সে কোনমতেই এই মৃত্যু-আহুতিপূর্ণ স্বাধীনতা-সংগ্রামের রুদ্র ডমরুনাদের ঐকতান ব'লে মনে করতে পারলে না।

নিখিলকে চুপ ক'রে ভাবতে দেখে সত্যবান বুঝতে পারলে যে, তার কথার ঠিক সুরটি নিখিলের প্রাণে গিয়ে পৌছয় নি। সে বললে, জানি কত কঠিন এ কাজ, তবু এ তোকে করতে হবে। এমনি ক'রে সর্বনাশের প্লাবনে ওকে ভেসে যেতে দিতে পারব না। সমস্ত দেশের অসহায় অবমানের উত্তেজনায় যেদিন এ কাজে প্রথম নেবেছিলুম, ওজন-করা বুদ্ধি দিয়ে চিন্তা করবার অবসর ছিল না সেদিন। কিন্তু এই ক-মাস গ্রাম থেকে গ্রামান্তরে পালিয়ে বেড়ানোর অবসরে স্পষ্ট বুঝেছি যে, যে ভীরুতা আমার রুগ্ন ভগ্ন ভাইবোনদের মধ্যে কল্পনা করেছিলাম, তার চেয়েও এদের আতঙ্ক আরও কত ভয়ঙ্কর, কত গভীরতর। হাজার, বছরের চাপে শিরদাঁড়া যার বেঁকে গেছে, তার মাথা তুলে দাঁড়াবার শক্তি আসবে কোথা থেকে?

হবে না, খুনোখুনি ক'রে কারও মঙ্গল হবে না।—আজ এ কথা আমার বিশ্বাস করিস। আতঙ্কে, লোভে অভয় পদাশ্রয় যারা বেছে নিয়েছে, এ কথা তাদের মুখের ওজন-করা কথা নয় রে, যে চ'টে উঠবি। তিল তিল মৃত্যুর মূল্য দিয়ে এ কথা আজ আমি বুঝেছি যে, মৃত্যু দিয়ে মৃত্যু থেকে বাঁচানো যায় না।

জীবন চাই, জীবনীশক্তি চাই—ওই বাঁকা শিরদাঁড়াটার চিকিৎসা চাই আগে। তারপর কালচক্রের অমোঘ নিয়মে সব আসবে আপনা থেকে একে একে—অন্ন, শ্রী, শক্তি, জয়, মুক্তি। প্রাণ দিলে প্রাণ পাওয়া যায়, প্রাণ নিলে নয়—এই মন্ত্রটা তোকে আজ দিয়ে গেলাম। সীমাকে তুই এই মন্ত্রে দীক্ষা দে। তোকে আমার বড় দরকার ছিল এরই জন্যে।

৩৫

সীমা তার কাজকর্ম সমাধা ক'রে রোগীর রাত্রের পথ্য প্রস্তুত ক'রে নিয়ে হল-ঘরে ফিরে এল। তখন নিতান্ত শ্রান্ত হয়েই বোধ হয় সত্যবান চুপ করেছে, এবং খোলা দরজার মুক্ত পথে বাইরের ঘনকৃষ্ণ নিরেট অন্ধকারের উপর তার নির্নিমেষ দৃষ্টি রেখে রোগীর পাশে স্তব্ধ হয়ে ব'সে আছে নিখিলনাথ। মনে হয়, যেন তার তীক্ষ্ণ সূক্ষ্মাগ্র দৃষ্টির নিরত একাগ্র চেষ্টায় সে ওই অন্ধকার কালো পাথরটার মধ্যে ছোট একটু ছিদ্রপথ সৃষ্টি করতে চায়, আনন্দময় অনন্ত আলোকের একটি মাত্র রশ্মিরেখাও যার অবকাশে তার দিশাহারা চিত্তের মধ্যে মুক্তি লাভ করতে পারে।

সীমা এসে পথ্যটি রোগীর মাথার কাছে সযত্নে ঢেকে রাখল। পিঁপড়ের ভয়ে একটা কেরোসিন তেলের ন্যাতা দিয়ে বিছানার চারিপাশ পরিষ্কার ক'রে মুছে নিলে। টুকি-টাকি সব গোছগাছ ক'রে রেখে সে পাশের ঘরে চ'লে গেল।

নিখিলনাথ ব'সে মনে মনে এই মেয়েটির নিরবচ্ছিন্ন কর্মের বিরামহীন ধারার কথা আলোচনা করছিল। ক্লান্তি যেন এই মেয়েটির অপরিচিত, অথচ কোন আতিশয্য বা সঙ্কোচ এর কোন কাজের

সৌষ্ঠবকে কুণ্ঠিত করে না। ও যেন শাণিত তীরের মত—তেমনি তীক্ষ্ণ, তেমনি ক্ষিপ্র, তেমনি সঙ্গীহীন, লক্ষ্যপথে তেমনি অমোঘ গতি, বোধ হয় তেমনিই ভয়ঙ্কর। কোন্ মন্ত্রে সত্যবানের হাতের জ্যামুক্ত এই অগ্নিবাণকে সম্বরণ ক'রে জীবনের অমৃতরসধারায় শান্তির পথ সে দেখাবে? বিচ্ছুরিত বিদ্যুৎবহ্নিকে বিগলিত ক'রে তাকে সে ধারা-বর্ষণে পরিণত করবে কোন্ মারুৎমন্ত্রে? সত্যবানের উপর অসহায় অভিমানে তার মন বিদ্রোহ ক'রে উঠতে চাইলে। সীমাকে এমন একান্ত বিপদের মধ্যে নিঃসহায় ফেলে রেখে নিশ্চিন্ত মৃত্যুর মধ্যে সত্যবানের এই মুক্তিকে তার স্বার্থপরের মত বোধ হতে লাগল। সীমার প্রতি অপরিসীম করুণায় তার হৃদয় পরিপূর্ণ হয়ে উঠল এবং সীমাকে এই সর্বনাশ থেকে, এই মৃত্যুর পথ থেকে, এই মহত্ত্বের উন্মত্ততা থেকে উদ্ধার করবার জন্য মনে মনে বারংবার সে প্রতিজ্ঞাবাক্য উচ্চারণ করতে লাগল।

এমন সময় একটা পুঁটলি-হাতে পাশের ঘর থেকে একটা লোক বেরিয়ে এল। ময়লা কাপড় হাঁটুর ওপর গাছকোমর ক'রে পরা, ফতুয়ার উপরে একটা গামছা জড়ানো, মাথায় একটা টোকা। সেই স্বল্প আলোকে নিখিলনাথ মুগ্ধ হয়ে তাকে দেখল। কলেজে-পড়া শকুন্তলার বর্ণনা তার মনে প'ড়ে গেল "ইয়মধিকমনোজ্ঞা বল্কলেনাপি তন্বী" এবং অকারণেই সে অন্ধকারে লজ্জায় লাল হয়ে উঠল। সীমা মাথার টোকাটা খুলে ফেলে কাছে এগিয়ে এসে মৃদু স্বরে বললে, চলুন, পথ দেখিয়ে দিয়ে আসি। তার মুখে অনাবশ্যক লজ্জা বা অস্বাভাবিকতার আভাসমাত্র ছিল না। এই অর্ধপরিচিত পুরুষটিকে যে স্ত্রীজনোচিত কোনরূপ সঙ্কোচের ব্যঞ্জনায় খাতির করা আবশ্যক, তার নিতান্ত ভাব-বিহীন মুখে তার কোন চিহ্নমাত্র নাই।

ঠিক সেই সময় দারুণ যন্ত্রণায় সত্যবানের শরীরটা চক্রদলিত সাপের

মত মোচড় দিয়ে কেঁপে কেঁপে উঠল। দুই জনই এক সঙ্গে ঝুঁকে পড়ল তার উপর। অসহ্য যন্ত্রণায় সত্যবানের চোখ সেই প্রায়ান্ধকার শূন্যকে যেন ফুঁড়ে ছুটে বেরতে চায়,—দুটো জ্বলন্ত গুলি যেন বন্দুকের নলের মুখে এসে আটকে গেছে। নিখিলনাথ তার ডাক্তারী জীবনের বহু মৃত্যুদৃশ্যের অভিজ্ঞতার মধ্যেও যন্ত্রণার এমন বীভৎস, এমন প্রকট মূর্তি কখনও দেখে নি। কি করবে কিছুই দিশা না পেয়ে ক্ষিপ্র হাতে তার পকেট-কেস বার ক'রে আবার একটা ইন্‌জেক্‌শনের আয়োজন করতে লেগে গেল।

নিখিল কম্পিত হাতে সব ঠিকঠাক ক'রে রোগীর দিকে যখন মন দিলে, তখন রোগীর দেহ স্থির হয়েছে। সীমা নিঃশব্দে স্তব্ধ হয়ে ব'সে আছে অসহায় দুখানা হাত সত্যবানের গায়ে মাথায় অকারণে রেখে। তার সমস্ত ভঙ্গীটির মধ্যে স্নেহের অভিব্যক্তি যেমন পরিস্ফুট, নিজেকে অবিচলিত রাখার ভাব তেমনি সুস্পষ্ট। রোগীর শান্ত মুখের দিকে চেয়ে নিখিলের বুকটা ধড়াস ক'রে উঠল। তাড়াতাড়ি সে হাতটা নিয়ে তার প্রাণের স্পন্দন অনুভব করবার চেষ্টা করলে—স্টেথস্‌কোপ্‌ট বার ক'রে বারম্বার মূঢ় আশায় পরীক্ষা করতে লাগল। হায়! নেই, নেই, কোথাও সেই দীপ্ত শিখার ক্ষীণতম রশ্মিরেখাও চোখে পড়ে না। ডাক্তার হ'লেও সত্যবানের এই বীভৎস মৃত্যু সে যেন কিছুতেই মনে মনে স্বীকার ক'রে নিতে পারছে না। কিছুতেই মনে বিশ্বাস যেন হয় না যে, অতবড় একটা দাবানল দপ ক'রে নিবে গেছে। চীৎকার ক'রে তার একবার ডাকতে ইচ্ছে হচ্ছে, 'সত্যদা'—যদি এই ঘনান্ধকার নিশীথের দূরতম দিগন্ত থেকেও একটা উত্তর পায়। তবু অসহায় বেদনায় চুপ ক'রেই সে ব'সে রইল। সীমার দিকে চাইতে তার সাহস হয় না। কেমন ক'রে সে ওই মেয়েটিকে জানাবে যে, যে মহাপ্রাণের দীপ্তিকে সে সৌদামিনীর মত বুকে ক'রে দেশ থেকে দেশান্তরে

ফিরেছে—সে আজ স্তিমিত? এখন তার বর্ষণের পালা শুরু হবার দিন এসেছে!

কতক্ষণ সে চুপ ক'রে অন্ধকারের দিকে চেয়ে ব'সে ছিল, তার মনে নেই। হঠাৎ সীমার হাতের স্পর্শে সে চমকে ডাকলে, সত্যদা! অতর্কিতে মনে হয়েছিল, বুঝি সত্যবানেরই হাত। সীমা তৎক্ষণাৎ তার মুখে হাত চাপা দিয়ে তাকে নিঃশব্দ থাকতে ইঙ্গিত করলে। দূরে বাইরে কোথায় একটা আলেয়া দপ ক'রে জ্ব'লে উঠে আবার নিবে গেল। সে আলো কি আলেয়ার! মুহূর্তের মধ্যে উঠে গিয়ে সীমা ঘরের বাতিটা নিবিয়ে দিলে। অতি অল্পক্ষণ, দু মিনিট'ও না হতে পারে,—তবু মৃত সত্যবানের পাশে ব'সে তার মনে হতে লাগল, সময় যেন নিজের আবর্তে একই জায়গায় ক্রমাগত পাক খাচ্ছে; কিছুতে আর এগোতে পারছে না। বিস্ময়ে, এমন কি ভয়ে সে স্তব্ধ হয়ে রইল। এবং এক সময়, কল্পনাতেই বোধ হয়, কিসের একটা শব্দ অনুভব ক'রে সে মৃতদেহের পাশ থেকে নিজের অজ্ঞাতে স'রে বসল। যে সত্যবান এতক্ষণ তার প্রাণ অপেক্ষাও প্রিয় ছিল, ইতিমধ্যেই তার মনের অগোচরে সে অপরিচিত হয়ে উঠেছে।

অল্পক্ষণ পরেই সীমা এসে তাকে বাইরে নিয়ে এল এবং শব্দমাত্র না ক'রে অন্ধকার বনের দিকে অগ্রসর হ'ল। নিখিল আশ্চর্য হয়ে ভাবলে, সীমার কাছে এই মৃত্যুসংবাদ অপরিজ্ঞাত আছে। সে সীমাকে থামিয়ে বললে, এখন যাব না সত্যদাকে ছেড়ে।

সীমা তার কানের কাছে মুখ নিয়ে বললে, বিপদ আছে, একটুও দেরি করা চলবে না। ব'লে তার হাত ধ'রে দ্রুতপদে বনপথে প্রবেশ করলে। এই মেয়েটির আদেশ যে অগ্রাহ্য করা চলবে না, তা মনে মনে অনুভব ক'রে নিখিল অগত্যা বিনাবাক্যব্যয়ে তার অনুসরণ করতে লাগল। তার কেবলই মনে হতে লাগল, সত্যদা একলা প'ড়ে

রইল। মৃতদেহের প্রতি, সত্যবানের মত মানুষের প্রতি, এ যেন একটা অসম্মান!

একটা মুক্তিমের বালিকার অঙ্গুলি-পরিচালনায় সে তার কর্তব্য পরিত্যাগ ক'রে পলায়ন করেছে—এই কথা চিন্তা ক'রে সে যেমন বিস্মিত হ'ল, নিজের প্রতি বিরক্তও হ'ল ততোধিক। সে বারম্বার নিজেকে সংহত ক'রে নিয়ে এই পলায়নের বিরুদ্ধে প্রতিবাদ করতে চাইল, কিন্তু ফলে সে কল্পনায় নিজের মনে সীমার সঙ্গে অকারণে তর্ক-বিতর্ক করতে করতে তারই কোমল হস্তের অব্যাহত আকর্ষণে অগ্রসর হয়ে চলল অন্ধকার বনতলের নানা চক্রপথে।

৩৬

কতক্ষণ তারা এমনি ক'রে কত পথ চলেছে, নিখিলের তা খেয়াল নেই। এক ঘণ্টাও হতে পারে—কিন্তু তার যেন মনে হয়, অল্পক্ষণই হবে—চলতে চলতে তারা বন থেকে বেরিয়ে একটা কাঁচা রাস্তায় এসে পড়ল। নিশ্বাস যেন এতক্ষণ অবরুদ্ধ ছিল। অকস্মাৎ মুক্ত বাতাসে এসে সহজে শ্বাস গ্রহণ করতে পেরে সে নিজের মধ্যে নিজেকে অনুভব করলে। রাস্তায় উঠে সে তার এতক্ষণের অনুতপ্ত চিন্তাকে মুক্তি দান করলে। বললে, সত্যদাকে এমনি ক'রে ফেলে যেতে আমার মন চাইছে না। চল, ফিরে যাই।

সীমা নিখিলের হাতটা মুক্ত ক'রে দিয়ে শুষ্ক কঠিন স্বরে বললে, ফিরে যাবেন? কোথায় যাবেন ফিরে? আর এক মুহূর্তও দেরি করলে আপনাকেই ফিরিয়ে আনতে পারা যেত না। তা ছাড়া, তাঁকে তো ফেলে যাচ্ছি না। তিনি আমার সঙ্গেই আছেন—এ অনুভূতি যদি স্পষ্ট আমার না থাকত, তা হ'লে কি তাঁকে ফেলে চ'লে আসতে পারতুম? তিনিই আমাকে এখনও চালাচ্ছেন। এ শুধু মুখের কথা নয়।

তাঁর দেওয়া কাজের ভার কাঁধে নিয়েই ওখান থেকে বেরিয়ে এসেছি। নইলে আসবার দরকার ছিল না।

নিখিলনাথ স্তম্ভিত হয়ে গেল এই মেয়েটির এই নিষ্কম্প দৃঢ়তা দেখে। আবার সত্যদাদের সেই কথা তার মনে পড়ল—"ব্যক্তিটা ওর কাছে নিতান্তই উপলক্ষ্য"। এই মেয়েটিকেই কেমন ক'রে মৃত্যুসংবাদ জানাবে, এই ভেবে আবার সে মনে মনে সঙ্কুচিত হচ্ছিল।

সীমার বাইরের আচরণ লক্ষ্য ক'রে নিখিলনাথের পক্ষে বোঝা সম্ভব নয় যে, তার অন্তরে কি স্রোত বইছে। যে দেহটাকে পুনর্জীবন দান করবার জন্য এই কয় মাস ধ'রে সে অসাধ্য সাধন করেছে, অনায়াসে তাকে সত্যিই জীর্ণবাসের মত পরিত্যাগ ক'রে সে চ'লে এল কেমন ক'রে! মনে পড়ল, সে যুগে তারাও প্রাণপণে গীতার শ্লোক মুখস্থ করেছে "বাসাংসি জীর্ণানি যথা বিহায়"। কিন্তু এমন ক'রে কেউ যে জীবনের সত্যে তাকে পরিণত করতে পারে, তা তার কাছে সম্পূর্ণ অভিনব বোধ হতে লাগল। সত্যদার আদেশ যদি প্রতিপালন করতে হয়, তবে এই মেয়েটিকে তাদের জতুগৃহ থেকে রক্ষা করতে হবে তাকেই। কিন্তু এ যে কি কঠিন ব্যাপার তা সে মর্মে মর্মে অনুভব করতে লাগল। তবু তার এই চিন্তাধারার অন্তরালে, সমস্ত সম্পদ-বিপদের দুঃসহ সমস্যার সমাধানের অবকাশে এই জনশূন্য প্রান্তর, এই নক্ষত্রখচিত অন্ধকার এবং অনন্ত আকাশের বৃহৎ ব্যাপ্তির মধ্যে এই যে ছোট একটুখানি সান্নিধ্য, সমস্ত জনতাপূর্ণ কোলাহলময় জগৎ থেকে স্বতন্ত্র, নিঃসঙ্গ নিবিড় এই যে দুজনের নির্ভরপূর্ণ আত্মসমর্পণ, তার মাধুর্যটুকু তাকে আবিষ্ট ক'রে তুললে।

অনেকক্ষণ চলার পর একটা পাকা রাস্তায় উঠে সীমা কথা কইলে। কণ্ঠ তার রসলেশহীন। বললে, এ কথা নিশ্চয় আপনাকে বলার দরকার নেই যে, আজকের ঘটনাকে আপনার জীবনের পাতা থেকে সম্পূর্ণ

মুছে ফেলে দিতে হবে; নইলে আপনার বা আমার কারুরই মঙ্গলের সম্ভাবনা নেই। এ পথ আপনার অপরিচিত নয়, সুতরাং আপনাকে বেশি বলা বাহুল্য মাত্র। আবার যদি কখনও আপনার শরণাপন্ন হতে হয়, আশা করি সেদিন আজকেরই মত আপনার সাহায্য থেকে বঞ্চিত হব না। তারপর অল্প একটু থেমে বললে, আর আমার কিছু বলবার নেই। আপনি এই রাস্তা ধ'রে সোজা মাইল দুই গেলেই স্টেশন পাবেন। নমস্কার।

নিখিলনাথ এতক্ষণ নিজের স্বপ্নে বিভোর ছিল। সীমার কথার ভঙ্গীতে অকস্মাৎ যেন একটা কষাঘাতে সম্পূর্ণ জাগ্রত হ'ল। ব্যাকুল হয়ে বললে, তুমি—তুমি যাবে না? তুমি কোথায় যাবে? একলা, এই রাত্রে তোমায় ছেড়ে দিতে পারব না। তুমিও চল।

এই বৃহৎ বালকটির ধৃষ্টতায় অবাক হয়েই যেন কয়েক মুহূর্ত নিখিলের উপর তার উজ্জ্বল চোখ দুটি রেখে সীমা বললে, নষ্ট করবার বেশি সময় এখন আমার নেই। আমি এখন কোথায় যাব, সে খবর দেবার অধিকারও নেই আমার। আর বৃথা সময় নষ্ট ক'রে অযথা নিজের বিপদ বাড়াবেন না।

নিখিলনাথ নিজের দুর্বলতা অনুভব ক'রে নিজের প্রতি বিরক্ত হয়ে প্রাণপণ বলে নিজেকে আত্মস্থ ক'রে নিলে এবং চেষ্টাকৃত সহজ দৃঢ় কণ্ঠে বলতে লাগল, সত্যবানের আজ্ঞা প্রতিপালনের ভার আমারও উপর কিছু আছে। মৃত্যুশয্যায় তিনি বিশেষ ক'রে যে ভার আমার উপর দিয়ে গেছেন, আমরণ আমাকে তা বহন করবার চেষ্টা করতে হবে। সত্যবানের আজ্ঞাতেই তোমার খবর রাখবার অধিকার আমার আছে।

সীমা হেসে বললে, সত্যবান কি আপনাকে আমার উপর স্পাই নিযুক্ত ক'রে গেছেন নাকি?

না, স্পাই তোমার পিছনে যাতে আর না লাগে, তার চেষ্টা করবার ভার দিয়ে গেছেন।

দারুণ বিস্ময়ে গ্রীবা বাঁকিয়ে ভুরু তুলে সীমা বললে, অর্থাৎ?

অর্থাৎ, এ পথ থেকে তোমাকে নিরস্ত করবার ভার আমাকে দিয়ে গেছেন।

সীমার মুখে বিরক্তি ও প্রায় অবজ্ঞার একটা হাসি ফুটে উঠল, বললে, আচ্ছা, চেষ্টা ক'রে দেখবেন। কিন্তু আজ তো আমার সময় নেই ডাক্তারবাবু। পরে সময়মত আমার ঠিকানা জানাব না হয়, আপনার নীতিবিদ্যালয়ের পুঁথিপত্র নিয়ে যাবেন তখন। কি বলেন? এর পর দেরি করলে যাদের হাতে পড়তে হবে, তারা সত্যবানের খাতির করবে না। তারা পিছনেই আছে কিন্তু। নমস্কার। ব'লে আর উত্তরের জন্য অপেক্ষা মাত্র না ক'রে কাঁচা রাস্তা বেয়ে সে ফিরে গেল।

এই তন্বঙ্গী বালিকাটির অবিচলিত দৃঢ়তায় এক প্রকার অসহায়-ভাবেই নিখিল কিছুক্ষণ সেখানে স্তম্ভিত হয়ে অন্ধকারে দাঁড়িয়ে সীমার প্রত্যাগত ছায়ামূর্তির দিকে চেয়ে রইল। ছায়া সেই আবছা আঁধারে ক্রমে অস্পষ্ট হয়ে এল, ক্রমে তাকে চোখের আলোয় আর প্রত্যক্ষ করা গেল না, কিন্তু নিখিলনাথের অন্তরের অস্পষ্ট অন্ধকারের সীমান্তরেখা সে যেন কিছুতেই উত্তীর্ণ হতে পারল না।

* * *

বনের মধ্যে সেই আলেয়ার আলো দপ ক'রে জ্ব'লেই নিবে গেল।

৩৭

সেদিন নন্দলাল চ'লে যাবার পর কমলাকে এই কথাটাই বিচলিত ক'রে তুলেছিল যে, পৃথিবীতে তার এই অভিশপ্ত জীবনের কি আবশ্যক আছে! খোকনের জন্য সংসারে তার জীবনধারণের যে দায়িত্ব তা যে

কোনও দিন সে মাথা পেতে নিজের উপর তুলে নেবার অবকাশ পাবে, এমন সম্ভাবনা সে দেখতে পেলে না। আবার সন্তানহীন মালতীর কাছ থেকে তার ছেলেকে কেড়ে নিয়ে যাওয়ার যে নিষ্ঠুরতা, নিজে মা হয়ে তা সে কেমন ক'রে করবে? অথচ নন্দলালের গৃহে তার সন্তানকে চিরকাল প্রতিপালন করতে হবে, এ চিন্তা তার পক্ষে অসহ্য। চিত্তের এই নিরুপায় উদ্বেগের উত্তেজনায় তার মনে হতে লাগল যে, মৃত্যু ব্যতীত এর বুঝি কোন সমাধান নেই। তার জীবনের উপর, তার অভিশাপগ্রস্ত রূপের উপর তার ধিক্কার জ'ন্মে গেল। কিছু দিন তার মন যে কর্মপ্রবাহের মধ্যে শান্তিলাভ করেছিল, সে শান্তি তার মন থেকে ঘুচে গেল। তার এই নিদারুণ যন্ত্রণার মধ্যে এমন একজন লোকের কথা সে ভাবতে পারে না, যার কাছে হৃদয়ের ভার মোচন ক'রে এই আত্মঘাতী চিন্তা থেকে সে নিষ্কৃতি পায়। মালতী তাকে ভালবাসে বটে, কিন্তু তারই স্বামীর বিরুদ্ধে তার কাছে সে নালিশ জানাবে কোন্ লজ্জায়? তা ছাড়া তাদের নিরাময় নিশ্চিন্ত জীবনযাত্রার মধ্যে জেনে-শুনে সে এই সর্বনাশের বীজ বপন করবে কেমন ক'রে? তবে সে কি করবে? এই নূতন সর্বনাশ থেকে মালতীকে এবং নিজেকে বাঁচাবে কেমন ক'রে?

দিনে রাত্রে তার স্বস্তি অন্তর্হিত হয়ে তাকে পীড়িত করতে লাগল। কয়েক দিন আহার নিদ্রা এক রকম সে পরিত্যাগ করলে। শুধু মুখে কিছু রোচে না ব'লে নয়; নিজের দুরপনেয় দুর্ভাগ্যকে নির্জিত করবার জন্যে আর কোনও সহজ উপায় চিন্তা ক'রে উঠতে পারে নি বলে। আত্মহত্যা করার সাহস বা উদ্যম তার ছিল না, কিন্তু আত্মনিগ্রহের চেষ্টাকে তার অন্যায় অকারণ দুর্ভাগ্যের বিরুদ্ধে দাঁড় করিয়ে সে যে এক প্রকার আত্মবিনাশের আস্বাদন পায় তার থেকে নিজেকে সংযত করতে সে চায় না। এমনি ক'রে ক'রে একদা সত্যই সে পীড়িত হয়ে পড়ল।

আর কিছু নয়, মাথার ব্যথা। নিদারুণ মাথার যন্ত্রণা। যন্ত্রণায় যেন সে পাগল হয়ে যাবে মনে হয়। যন্ত্রণা তার চেতনাকে আচ্ছন্ন ক'রে আনতে লাগল। এবার সে বাঁচবে না নিশ্চয়। এবং এ কয়দিন যে মৃত্যুকে তার বরণীয় ব'লে মনে হয়েছিল, তারই আতঙ্কে তার সমস্ত মন যেন অভিভূত হয়ে পড়তে লাগল। তার স্বামীর মুখ সে কোন দিন আর দেখতে পাবে না—এই চিন্তায় তার হারানো স্বামীর জন্যে অনেক দিন পরে তার নিরুদ্ধ অশ্রুরাশি উদ্বেল হয়ে উঠল। নিজের এই নিঃসহায় অবস্থায় নিখিলনাথের কথা তার মনে পড়ল, আর মনে কেমন একটা সন্দেহ হতে লাগল যে, নন্দ সম্ভবত অন্বেষণের চেষ্টা থেকে ইচ্ছা ক'রেই বিরত থেকেছে; নিখিলনাথকে জানালে এতদিন নিশ্চয় একটা উপায় হতেও পারত। তাকে জানায় নি ব'লে তার অনুশোচনা হতে লাগল এবং নিখিলনাথকে কোনও সুযোগে সমস্ত কথা বলবে ব'লে মনে মনে সংকল্প করলে।

৩৮

নিখিলনাথ কিছু দিন কমলের কোন সংবাদ নিতে চিত্ত সীমার চিন্তায় এমন নিবিষ্ট ছিল যে, নিতান্ত অবশ্যকর্তব্য সে হাসপাতালের আর কারও সংবাদ নেবার অবসর পায় নি। আজ কমলের পীড়ার সংবাদে সে নিজের এই আবিষ্টতা প্রথম লক্ষ্য করলে এবং লজ্জিত হয়ে তাকে দেখতে গেল। মনোযোগ দিয়ে সে রোগীকে পরীক্ষা করলে এবং নার্স বিন্দুকে ডেকে মাথায় বরফ দিতে উপদেশ দিয়ে, একটা ঘুমের ওষুধ লিখে দিয়ে সে চ'লে গেল।

কিছুদিন যাবৎ নিখিলের নিজের মনও বিশেষ চিন্তা ও উদ্বেগে পীড়িত ছিল। সেই যে অন্ধকার আকাশের তলে সীমাকে সে অসীম

বিশ্বের অন্তরালে কোথায় বিসর্জন দিয়ে এসেছে, তারপর এই ক-মাস অতীত হ'তে চলল—বহু অনুসন্ধানেও সে তার সংবাদ পায় নি।

যে নিবিড় স্পর্শটুকু সীমা তার কোমল করপল্লবের আকর্ষণে তার অন্তরের মধ্যে স্থায়ীভাবে মুদ্রিত ক'রে দিয়ে গেল, সে তার অন্তরের সুপ্ত প্রেমের রক্তকমলকোরককে শতদলে পরিণত করেছে। সে যে সত্যবানের হাতের দান—এ কথা তার কাছে বাহ্য মাত্র, সে যে সীমার হাতের সুদৃঢ় প্রত্যাখ্যান—এই কথাটাই তার পুরুষের চিত্তকে অধিকতর মথিত করেছে। নারীহৃদয়ের উপর আধিপত্য বিস্তারের যে চিরন্তন প্রাকৃতিক নিয়ম তারই ব্যত্যয়ে আজ তার চিত্ত এই দুরন্ত মেয়েটির প্রতি উদ্বিগ্ন আগ্রহে প্রধাবিত। সর্বনাশের ঝোড়ো হাওয়ায় ছিন্ন-পাল ভগ্নতরী নিয়ে যে উন্মত্ত আগ্রহে অকূল সমুদ্রে পাড়ি দিল। হায় রে, তাকে কোন্ মৃত্যুহীন প্রেমের জীবনতরীর সাহায্যে সে ফিরিয়ে আনবে!

নিখিল চ'লে যাবার পর বিন্দুকে আলোটা নিবিয়ে দিতে অনুরোধ ক'রে, কমল চুপ ক'রে প'ড়ে রইল। রাজ্যের খামখেয়ালী চিন্তা পঙ্গপালের মত তার সমস্ত সংজ্ঞারাজ্য জুড়ে এলোমেলো ভাবে উড়ে উড়ে বেড়াতে লাগল। তার ঘুম কোথায় ছুটে গেল এবং গভীর রাত্রিতে এক সময়ে অত্যন্ত অকারণে তার নিজের মস্তিষ্কের দ্রুত-প্রবাহিত রক্তস্রোতের উত্তেজনায় সে বিছানা থেকে নেমে ঘরের মধ্যে পায়চারি করতে শুরু করলে। হঠাৎ পায়ের শব্দে জেগে উঠে বিন্দু বললে, ওমা, ওকি ভাই, কি চাই? আমাকে ডাকলে না কেন? যাও, শোও গে, আমি দিচ্ছি। কি চাই বল তো?

কমল বুঝতে পারলে যে, চিন্তার উত্তেজনায় সে উঠে পড়েছিল, এবং কোন প্রকার উপযুক্ত কৈফিয়ৎ সহসা সংগ্রহ করতে না পেরে তাড়াতাড়ি বললে, দু-একটা বিস্কুট কি একটু মিশ্রী যদি দাও, একটু জল খাব। হঠাৎ কেমন খিদে পেয়ে গেছে, মনে হচ্ছে। কথাটা সত্য নয় এবং

কমলের পক্ষে আহারের চেষ্টা তখন প্রায় অত্যাচারের সামিল, তবু তাকে বিন্দুর সযত্নসংগৃহীত সেই কণ্ঠরোধকারী শুষ্ক বিস্কুটখণ্ড জলের সাহায্যে কিঞ্চিৎ গলাধঃকরণ করতেই হ'ল, এবং নিজের এই অবস্থা স্মরণ ক'রে এত কষ্টেও তার হাসি এল।

বিন্দু বললে, যাক, তবু দু-দিন পরে মুখে একটু হাসি ফুটল! যা মুখ ক'রেই ছিলে! মাথাটা একটু কমেছে, না?

কমল বললে, হ্যাঁ ভাই, মিছিমিছি তোমার ঘুমটা ভাঙিয়ে দিলুম। যাও শোও গে, আর কিছু দরকার হবে না। দরকার মত ওটুকু আস্তে আস্তে খাব এখন।

জ্যোৎস্না কতকটা সুস্থ বোধ করছে কল্পনা ক'রে বিন্দু আবার স্বস্থানে গিয়ে শুয়ে পড়ল।

চিন্তার কূল পাওয়া যায় না। নন্দলালের অনুতাপ-বিড়ম্বিত পত্র তাকে কোন সান্ত্বনার পথ দেখায় না। এখনও কিছুদিন হাসপাতালের শিক্ষাকালের অবশিষ্ট আছে। সম্পূর্ণ স্বাধীনতা লাভ করতে হ'লে এই সময়টুকু তার কোনক্রমে অতিবাহিত করা ছাড়া উপায় নেই। তার সন্তানের ভবিষ্যৎ এবং তার অপেক্ষাকৃত নিরাপদ স্বাধীনতার পথ, এ ছাড়া সে কিছু চিন্তা ক'রে উঠতে পারে না। তা ছাড়া, মালতীর সম্বন্ধে তার কর্তব্য অত্যন্ত জটিল। যে স্নেহের আবেষ্টনে সে তার সন্তানকে পুত্রাধিক স্নেহে বেঁধে রেখেছে, তা থেকে তাকে বিচ্ছিন্ন করার মত নিষ্ঠুরতা চিন্তা করতে তার করুণায় শুধু নয়, তার কৃতজ্ঞতায় বাধে। অথচ কোন প্রকার সম্বন্ধ-সূত্র রক্ষা ক'রে নন্দলালের বিভ্রান্ত চিত্তের প্রবল উন্মুখীনতা থেকে সে যে কেমন ক'রে নিজের শান্তি এবং মালতীর নিশ্চিন্ত জীবনযাত্রাকে সর্বনাশের হাত থেকে রক্ষা করবে, তার উপায় সে খুঁজে পায় না।

চিন্তায় শ্রান্ত হয়ে অনেক রাত্রে কখন সে ঘুমিয়ে পড়েছিল।

ভোর-বেলার দিকে অত্যন্ত একটা দুঃস্বপ্নের ঘোর ভেঙে জেগে উঠে দেখলে যে, ঘুমের মধ্যে কান্নায় তার বালিশ ভিজে গেছে। বহুকাল পরে সে স্বপ্নের মধ্যে তার স্বামীকে দেখেছে। সে স্বপ্ন স্পষ্ট নয়। নিতান্তই এলোমেলো। জেগে উঠে সব কথা সে পরিষ্কার মনেও আনতে পারে না, তবু সেই অর্ধস্পষ্ট স্বপ্নের স্মৃতিতে তার মন যেন বস্তুজগতের স্পর্শ থেকে বিচ্ছিন্ন হয়ে রইল। কি যে তার অর্থ তাও সে বুঝতে পারে না, তবু কেন তার বুক ভেঙে কান্না উথলে উঠতে চায়, তা সে বোঝাবেই বা কাকে! তার স্বামীর যে-মুখটা প্রাণপণ চেষ্টাতেও সেই প্রদোষান্ধকার ভেদ ক'রে সে স্পষ্ট দেখতে পায় নি, অথচ যার অসহায় বেদনার ছবি তার চোখের উপরে সুস্পষ্ট ভাসছে, সেই রূপবিহীন অপরূপ মুখখানা তার অন্তরের এতদিনকার সঞ্চিত প্রেমার্ত বিরহকে যেন সজীব ক'রে তুলেছে।

৩৯

ওগো শুনছ? জ্যোৎস্নাদিকে কতকাল দেখি নি বল তো? একবার তাকে নিয়ে আসবে এই শনিবারে?

কথাটা শুনতে যত সহজ, নন্দলালের কাছে কথাটা তত সহজ নয়। নিখিলনাথ সম্বন্ধে সেদিনকার সেই কুৎসিত উক্তির পর কমলার কাছে যাওয়া এক দিক দিয়ে তার পক্ষে যেমন লজ্জাকর হয়ে দাঁড়িয়েছে, আর এক দিকে কমলার এই বিরূপতা তার মনটাকে তেমনি তিক্ত ক'রে তুলেছে। তার নিজের বাসনার উত্তেজনায় কমলার প্রতি তার মনের ভাব প্রায় ক্রোধের পর্যায়ে গিয়ে দাঁড়িয়েছিল। জ্যোৎস্নার মনে কি কৃতজ্ঞতা ব'লে কোন বস্তু নেই? বলা বাহুল্য, এ ক্ষেত্রে 'কৃতজ্ঞতা' বলতে নন্দ উক্ত শব্দের আভিধানিক অর্থ গ্রহণ করে নি।

নন্দলালের মনের চিন্তার এই ধারা কিছুদিন তার মনটাকে কমলার

প্রতি ক্রোধে উত্তপ্ত ক'রে রেখছিল। কিন্তু অনেক দিন অতিবাহিত হ'লেও যখন সে অপর পক্ষ থেকে কোন উত্তেজনার সাড়া পেল না এবং দিনের পর দিন ধীরে ধীরে তার চিত্তের উত্তাপ স্তিমিত হয়ে এল, তখন সে আবার কেমন ক'রে জ্যোৎস্নার বিশ্বাস ফিরে পাবে তারই উপায় চিন্তা করতে লাগল।

কিছু দিন খোকাকে সে চাকরের সঙ্গে পাঠিয়ে দিল, নিজে ও-পথ মাড়াল না। তারপর আরও কিছু দিন সে নিজে গিয়ে দরোয়ানের কাছে দিয়ে এবং নিয়ে আসতে লাগল। কমলের সঙ্গে সাক্ষাৎ করবার দুঃসাহস তার হ'ল না। তা ছাড়া তার ব্যবহার যে অনুতাপঘটিত এবং লোভের পর্যায়ভুক্ত নয়—এ কথাও প্রমাণ করা তার আবশ্যক। জ্যোৎস্নার মনের অবস্থাটা কি, তা না জানতে পেরে আড়ালে খোকাকে প্রশ্ন করতে লাগল। বিশেষ কোন তথ্য সংগ্রহ করতে পারলে না; এবং মনে মনে জ্যোৎস্নার মনোভাব জানবার জন্যে সে ছটফট করতে লাগল।

জ্যোৎস্নাকে সে অনেক দিন দেখে নি। তার মনেও তাকে দেখবার ইচ্ছা কিছু কম ছিল না। নিজের বাড়িতে আনলে সে সুযোগ সহজে ঘটতে পারে বটে, কিন্তু স্ত্রীর সামনে পাছে অশোভন কিছু ঘ'টে যায়, কিংবা, তার চেয়েও বিপদের কথা, জ্যোৎস্না যদি ওর কাছে কোন কথা ফাঁস ক'রে দেয়, তবে আর মুখ দেখাবার জায়গা থাকবে না। ভয় তার যেন ঘুচতে চায় না—স্ত্রীলোক—

এমন সময় মালতী এক দিন তাকে বললে, কতদিন তাকে আন নি বল তো? আজকাল তুমি যেন কেমন হয়ে যাচ্ছ! দিদির আর তেমন ক'রে খোঁজখবরই কর না। তোমাদের সবই নতুন নতুন!

তুমি আমার 'নিতুই নব'—কি বল?

মালতী ঝঙ্কার দিয়ে উঠল, ঢঙ! বুড়ো বয়সে ঢঙ বাড়ছে! কাজ

নেই আর রসিকতায়। সমস্ত দিনরাতের মধ্যে চোখে দেখবার জো নেই, তার আবার কথা!

ওগো, সেও তোমারই জন্তে। কাজের চাপে সময় ক'রে উঠতে পারি কই? আর ক'টা বছর সবুর কর, তারপর বুঝলে কিনা—হেঁ হেঁ—

বুঝেছি গো সব। ব্যবসা তুনিয়াতে তো কেউ আর করে না, সবাই যেন দিনরাত পাগলের মত হৈ-হৈ ক'রে বেড়ায়, না?

দেখো আসছে বছর, যখন গাড়ি কিনব। তখন যেখানে খুশি—

মালতী আবার ঝাঁজিয়ে উঠল, গাড়ি-গাড়ি বাড়ি-বাড়ি ক'রে দেহটা কি করেছ একবার দেখতে পাও? একটা শক্ত ব্যায়রাম-স্থায়রাম না হয়ে পড়লে তোমার মনস্কামনা তো সিদ্ধি হবে না! রাত-দিন ঘুরে ঘুরে শেষে যদি বিছানায় প'ড়ে থাক, তখন কি হবে বল তো? ও সব আমি শুনতে চাই নে। তুমি দিদিকে শনিবারে নিয়ে আসবে কি না তাই বল।

তোমার দিদিকে আনতে তো এখন লোকের দরকার হয় না। তিনি তো এখন স্বাধীন জেনানা, লিখে দাও না আসতে। লোকের অভাব হবে না গো, দেখো।

মনের ঝাঁজটুকু নন্দ আর সমলাতে পারলে না।

মালতী বললে, ও আবার কি কথার ঢঙ? কেন, তুমি বুঝি আর একটু সময় ক'রে গিয়ে নিয়ে আসতে পার না? ওগো, একটু সময় দিলে তোমার ব্যবসা একেবারে ফেল পড়বে না।

ঘরে লক্ষ্মী বাঁধা থাকতে ব্যবসা ফেল পড়া কি মুখের কথা? কিন্তু তুমি কখনও যাবে না, আর সে যদি রাগ ক'রে না আসে তো আমি গেলেই কি আসবে?

আমি জানি না বাপু; ঘর-সংসার সামলে, খোকাকে নিয়ে আমার ফুরসুৎ কোথায় বল তো?

তা বটে, এ তো আর ব্যবসা নয়। আধ ঘণ্টা না থাকলেই চাকরবাকর সব ঘর-সংসার লুটপাট ক'রে রসাতলে দেবে।

দেবেই তো। না সত্যি, তুমি যাও দিদিকে একটু ব'লে-ক'য়ে নিয়ে এস।

সে আমি পারব না। তোমার দিদিকে পার তো তুমি গিয়ে নিয়ে এস, আমি বড় জোর সঙ্গে যেতে পারি।

অনেক বাক্‌বিতণ্ডার পর সেই কথাই ঠিক হ'ল। শনিবার সকাল-সকাল ফিরে নন্দ তার স্ত্রী এবং অজয়কে নিয়ে জ্যোৎস্নাকে আনতে যাবে।

সে দিন শনিবার। কমল সকালের দিকে অনেকটা সুস্থ বোধ করছিল। কাজে অকারণে অনুপস্থিত হওয়া তার স্বভাব নয়। নিখিলনাথ হাসপাতাল পরিদর্শনের অবসরে তাকে দেখে আশ্চর্য হয়ে জিজ্ঞাসা করলে, এ কি, আপনি আজই কাজে এলেন যে? একটু বিশ্রাম নেওয়াই আপনার উচিত ছিল। মাথার যন্ত্রণাটা গিয়াছে তো?

মাথার যন্ত্রণা কম হ'লেও ছিল তখনও। কিন্তু সে কথা না ব'লে সে হেসে বললে, আমরা দুঃখী মানুষ, নিজেদের নিয়ে নাড়াচাড়া করলে আমাদের দুঃখ তো কমে না; তার চেয়ে কাজকর্মের মধ্যে অনেকটা শান্তিতে থাকি।

অপরাহ্নের দিকে কমল ঘরে ফিরে শুয়ে পড়েছিল অত্যন্ত শ্রান্তি বোধ ক'রে। শুয়ে শুয়ে সে তার সুপ্ত মস্তিষ্ককে প্রাণপণ চেষ্টায় জাগ্রত করবার চেষ্টা করছিল, যদি কোন মতে কাল রাত্রের দেখা স্বপ্নের সূত্রে তার স্বামী বা দেশের কোন নাম স্মরণে আনতে পারে। চিন্তায় চিন্তায় সে অধিকতর ক্লান্ত হয়ে পড়ল, তবু কোন ক্ষীণতম রশ্মিও সে,

রাজি হবে না। ব্রিটিশ গবর্মেণ্টের তাঁবেদারিতে জমিদারি বাঁচিয়ে তাদের খেতে হবে তো? রেভল্যুশনারি হ'লে তাদের চলবে কেন? ড্যাম ইট; তার চেয়ে একেবারে এলাহাবাদ থেকে তাকে কিড্ন্যাপ ক'রে আনা যাক—কি বল?

সীমা বললে, রঙ্গদা, তোমার দুঃসাহস যতখানি বুদ্ধি যদি ততটা খেলত, তবে এই বিংশ শতাব্দীতে ভারতবর্ষে তোমার জুড়ি মিলত না। লোকটাকে আমি কলকাতায় এনে ফেলি। তখন তোমার ট্যাক্সির সাহায্যে তোমার খাঁচায় এনে পোরা শক্ত হবে না। একেবারে হাওড়া স্টেশন থেকে দমদমার বাগানে—বুঝলে কিনা! আজ বুধবার, শুক্রে আর শনিবার সন্ধ্যার সময় হাবড়া স্টেশনে প্রস্তুত থেকো।

আহতপুচ্ছ রঙ্গলাল মনে মনে ক্রোধ পরিপাক ক'রে চ'লে গেল। সীমার নিয়ত শ্লেষ তার আর সহ্য হচ্ছিল না। সীমার কর্তৃত্বে নরহত্যার উত্তেজনা নেই, বিপদের সন্ধান নেই, মাত্র নির্জীব নিয়মের অধীনে সুদূর ভবিষ্যতের সম্ভাব্য সুযোগের অপেক্ষায় নীরবে কাজ ক'রে চলায় তার ধৈর্যের বাঁধ ভেঙে এসেছিল। দুর্দান্ত দুর্ধর্ষ একটা কিছু ক'রে ফেলবার তাড়নায় তার চিত্ত নিজের বাইরের পরিবেষ্টনের বিরুদ্ধে বিদ্রোহী হয়ে উঠেছিল। ধর্মজ্ঞান ব'লে কোন বালাই তার বড় একটা ছিল না। সীমার অনুপস্থিতিতে সে কি করবে, তার একটা প্ল্যান মনে মনে ছকে নিয়ে সীমাকে বললে, বেশ কথা, আমি এদিকে সব ঠিকঠাক ক'রে রাখব; কেবল আসবার আগে একটা খবর দিও।

৫১

নন্দলাল প্রাণপণে তার সংসারযাত্রায় পরিপূর্ণ আগ্রহ ও একাগ্রতার অভিনয় ক'রে চলেছিল, তবু মন তার সুস্থ ছিল না। জ্যোৎস্নার সম্বন্ধে তার মতিচ্ছন্ন চিত্ত কিছুদিনের মধ্যেই আবার তাকে বিভ্রান্ত ক'রে

তুললে। হতভাগা ডাক্তার যে জ্যোৎস্নাকে তার কাছ থেকে এমন ক'রে ছিনিয়ে নিয়ে নিজের আয়ত্তের মধ্যে একেবারে নিরুদ্দেশ ক'রে ফেলবে—এ সে সহ্য করতে পারে না।

কিছুদিন সে অকারণে রাস্তায় রাস্তায় ঘোরাঘুরি ক'রে নিজের মনকে বশে আনবার চেষ্টা করতে লাগল। একবার মনে করলে, মরুক গে ডাক্তার, আর এমন ক'রে অশান্তি ভোগ করা যায় না। কিন্তু 'মরুক গে' বললেই উদ্দাম বাসনাকে কিছু আর সংযত করা যায় না। তবু সে অনন্যোপায় হয়ে অর্থোপার্জনের দিকে প্রাণপণে নিজেকে নিযুক্ত করতে লাগল। নাওয়া-খাওয়ার সময়ের আর কোন স্থিরতা রইল না। প্রতিদিন রাত্রে ফিরে নিতান্ত শ্রান্ত নির্জীব হয়ে সে রাত্রে শয্যার আশ্রয় নিত। শ্রান্ত চোখে নিদ্রা আসতে বিলম্ব হ'ত না এবং প্রাতঃকালে উঠেই আবার ব্যবসা-সংক্রান্ত নানা জটিল ব্যাপারে নিজেকে ব্যাপৃত ক'রে তোলবার অসাধ্য সাধনে সময় ও শরীরকে সে ক্ষয় করতে লাগল।

এমন সময় একদিন সন্ধ্যাবেলা হাসপাতালের পরিচিত দরোয়ানের সঙ্গে বাড়ির দরজায় তার সাক্ষাৎ হ'ল। জ্যোৎস্নার নামে মালতীর একখানা চিঠি নিয়ে সে বেরিয়ে যাচ্ছিল। তাকে দেখেই নন্দলালের মনে একটা কুটিল সন্দেহপূর্ণ আশার সঞ্চার হ'ল। নিতান্ত অকারণে যে হাসপাতালের দরোয়ানের তার গরিবখানায় আগমন সম্ভব নয়, এটুকু বুঝতে তার দেরি হয় নি। জ্যোৎস্নার কাছ থেকেই যে দরোয়ান এসেছে—এই কথা মনে ক'রে সে পরিচিত দরোয়ানকে নিতান্ত পুরাতন বন্ধুর মত প্রায় সমাদর ক'রে বললে, এই যে, এস দরোয়ানজী। ভাল তো সব? তোমাদের ওদিকে অনেক দিন যেতে পারি নি। তার পর আছ কেমন?

দরোয়ান অত্যন্ত আপ্যায়িত হয়ে কুশল প্রত্যভিবাদন করলে।

নন্দ নিতান্ত ভালমানুষের মত বললে, আরে একটু ব'স দরোয়ানজী। তোমার একটা বড় বকশিশ পাওনা আছে; যাই না ব'লে দেওয়াই হয় নি। নিয়ে যাও আজ।

একগাল হেসে দরোয়ান বললে, হুজুর মা বাপ, আপনাদের পরবস্তিতেই গরিব বেঁচে আছে। ইত্যাদি বলতে বলতে বৈঠকখানার ঘরের মেঝেয় বসল।

প্রথম চেষ্টাতেই এতটা ফল পেয়ে খুশি হয়ে নন্দ তার হাতে একটা পাঁচ টাকার নোট গুঁজে দিয়ে বললে, পরবস্তি আর কি দরোয়ানজী, তোমারই ভরসাতে তো জ্যোৎস্না-মাইকে ওখানে রাখা। তা, মাই ভাল আছে তো?

মাইজী তো বাবু ওখানে থাকে না। সে একটা বোডিমে উঠে গেছে।

নন্দ তাড়াতাড়ি সামলে নিয়ে বললে, আরে হ্যাঁ, সে তো গেছেই, ওখানে পড়াশুনার অসুবিধা হয় কিনা তাই তাকে অন্য বোর্ডিঙে দিতে বলেছি। আমার আবার কাজকর্মের চাপে যাওয়া হয় না। বাড়িটার নম্বরও ছাই গেছি ভুলে, একখানা চিঠি দেব, তাও হয় না।

দেন না, আমাকে দিয়ে দেন, আমি পৌছে দেব।

না না, আজ মাইজী চিঠি দিয়েছে, আজ আর কাজ নেই। ঠিকানাটা এনে দিও, আর ভাল ক'রে দেখাশুনা ক'রো, তোমায় আরও ভাল ক'রে বকশিশ করব। পাস করলেই দোপাট্টা আর পাগড়ী পাবে।

হুঁজুর মা বাপ। কালই আপনাকে ঠিকানা এনে দেব।

বেশ বেশ। বুড়া হয়ে কিছু মনে থাকে না, বুঝলে এ বড় শরমের বাৎ।

দরোয়ান তাকে অভিবাদন ক'রে বিদায় নিলে।

ঠিকানা সংগ্রহ হওয়ার পর থেকে নন্দর আর স্বস্তি রইল না।

দুঃসাহসে ভর ক'রে সে যে নারী-ভবনে জ্যোৎস্নার সঙ্গে সাক্ষাৎ করতে যাবে তেমন সাহস সে সংগ্রহ ক'রে উঠতে পারে না, অথচ নিত্য সন্ধ্যার অন্ধকারে গা ঢাকা দিয়ে নারী-ভবনের আশেপাশে ঘুরে বেড়াবার নেশায় তাকে পেয়ে বসল। নারী-ভবনের একটা জানালায় একদিন কমলাকে দেখে তার নেশা আরও বেড়ে গেল। মোহগ্রস্ত 'মেহের আলি'র মত সে যেন নারী-ভবনের 'ক্ষুদিত পাষাণে'র আকর্ষণ থেকে নিজেকে কিছুতেই দূরে রাখতে পারে না। কমলাকে অপহরণ করবার নানা অসম্ভব কল্পনায় সে প্রায় সম্পূর্ণ বাহ্যজ্ঞান হারিয়েছিল।

প্রত্যহই একটা লোককে সন্দেহজনকভাবে নারী-ভবনের আশে-পাশে ঘুরে বেড়াতে দেখে রঙ্গলালের অনুচরদের একজন আর এক-জনকে এ কথা জানালে। ক্রমে রঙ্গলালের কানেও কথাটা উঠল। দু-চার দিন পর্যবেক্ষণ ক'রে রঙ্গলালেরও লোকটাকে সুবিধের মনে হ'ল না। পুলিসের চর যে, সে বিষয়ে তার আর সন্দেহ রইল না। নন্দর উপর তারা কড়া নজর রাখতে লাগল।

ভবিতব্য কে খণ্ডাতে পারে! কমলাকে উদ্ধার করবার কোন উপায় চিন্তা ক'রে উঠতে না পেরে সে মনে মনে অস্থির হয়ে উঠল। এমনই ক'রে রাস্তায় রাস্তায় একটা স্ত্রীলোকের মোহে উন্মাদের মত ঘুরে বেড়ানোর গ্লানিও মনে সঞ্চিত হচ্ছিল তার। তবু নিজের মনকে ও নিজের অজ্ঞাতে মালতীকে কৈফিয়ৎ দেবার উদ্দেশে সে নিজেকে বুঝিয়েছিল, 'জ্যোৎস্নার অভিভাবক সে, জ্যোৎস্নাকে এমন ক'রে ভেসে যেতে দেবার তার কোন অধিকার নেই।' জ্যোৎস্নার প্রতি তার চিত্ত লোভাতুর—এ কথা সে মানতে চাইলে না। কোন এক সময়ের মোহের দুর্বলতার জন্য চিরকাল কি সে অমানুষ হয়ে আছে নাকি? কখনই না। মনে মনে বললে, জ্যোৎস্না সম্বন্ধে তার একটা দায়িত্বও তো আছে! ডাক্তার কে? কে বলতে পারে তার অতি ভদ্রতার আড়ালে

বদমতলব নেই। এই তো হাসপাতালের ডাক্তাররাই তো কত কি বলে ওর নামে! এমনি কিছু আর বলে না? হ্যাঁ, অমন সাধুগিরি ঢের দেখেছি! আরে, তুই কে রে বাবা যে, জ্যোৎস্নার জন্যে তোর এত মাথা ব্যথা? আর ছাড়া জ্যোৎস্নাই না হয় নির্বোধ। ওর মতলব কিছু বোঝে না; তাই ব'লে তাকে বাঁচানো তো তারই কাজ।

তার অন্তরের বাসনা তার কর্তব্যবোধের মহৎ প্রেরণা পেয়ে একেবারে উদ্দাম ক'রে তুললে তার চিত্ত ও চেষ্টাকে। সে যখন অভিভাবক, তখন সে পুলিসের সাহায্যে জ্যোৎস্নাকে উদ্ধার করবে না কেন! এই ভেবে সে একদিন উদ্‌ভ্রান্তচিত্তে পুলিস-স্টেশনে গিয়ে উপস্থিত হ'ল। কিন্তু সেখানে উপস্থিত হয়েই তার উৎসাহ এল জুড়িয়ে। যদি জ্যোৎস্না তার বিরুদ্ধে অত্যাচার করার পাল্টা নালিশ করে? পুলিসকে সে চিরদিনই ভয় ক'রে এসেছে। পুলিসের কাছে নালিশ জানালে ভোগান্তি তারও যে কিছু কম হবে না—এ কথা সে যতই চিন্তা করতে লাগল, উৎসাহ তার ততই এল ক'মে। তা ছাড়া, ব্যাপারটাকে এত প্রকাণ্ড ক'রে ফেলা তার 'সৎসাহসে' কুলচ্ছিল না। মালতী তার এই প্রচেষ্টার পশ্চাতে তার গোপন অভিসারের কাহিনী জানতে পারলে আর এক হাঙ্গামে তাকে পড়তে হবে, এবং তার অধুনা নিরাময় গৃহব্যবস্থার মধ্যে আবার একটা বিপ্লব উপস্থিত হবে। কোন দিকেই সে আর যেন কোন উপায় খুঁজে পায় না। চিন্তা করতে করতে মনে আর তার স্বস্তি নেই। পুলিসের কোন হাঙ্গামে নেমে পড়তে তার ভীরু মন সঙ্কুচিত হয়।

কোনও দিকে কোন উপায় না করতে পেরে তার চিরাভ্যস্ত গৃহানুগত ভদ্র অন্তঃকরণ আবার তাকে গৃহাভিমুখে ফিরিয়ে আনবার সুযোগ পেল। সে ভাবতে লাগল, কেন আমি আমার শান্ত নীড়টুকুর অন্তরালে মালতীর অকৃত্রিম স্নেহ সেবা যত্নে নিজেকে আবদ্ধ রাখতে

পারব না! আমি ভদ্রসন্তান, কেন আমি বারংবার অভদ্র লোভে বিশ্বাসঘাতকের নীচতার মধ্যে নামতে চাচ্ছি! ছি ছি! এতটুকু সংযমে আমি নিজেকে যদি না বাঁধতে পারি, তবে মনুষ্যসমাজে আমার স্থান হওয়া উচিত নয়।

ভাবলে, ফিরে গিয়ে নিজেকে মালতীর সুনিশ্চিত স্নেহাশ্রয়ে সমর্পণ করি। জ্যোৎস্নার জন্য আমার চিত্তে যে-প্রেম, তা যেন আজ থেকে অহেতুকী হয়। তারই মঙ্গলের জন্য যেন সে প্রেমকে নিয়োজিত করতে পারি। ভাবতে ভাবতে সে ভাবের আবেগে নিজেকে যেন মার্টারের পংক্তিতে নিয়ে বসালে এবং নিজের প্রতি করুণা, এমন কি এক প্রকার শ্রদ্ধা তার মনে জেগে উঠল।

শ্রান্তচিত্তে সে বাড়ি ফিরে গেল এবং অনুতপ্ত মনের পুরস্কারস্বরূপ মালতীর কাছে অধিকতর স্নেহ করুণা এবং আদরের প্রার্থী হয়ে নিজেকে সমর্পণ করলে। রাত্রে মালতী উদ্বিগ্ন হয়ে শুধালে, কি গো, অমন করছ কেন? নন্দলাল তার জবাব না দিয়ে মালতীকে ঘনিষ্ঠতর আলিঙ্গনে আবদ্ধ ক'রে তার বুকে মাথা গুঁজে নীরবে অশ্রুবর্ষণ করতে লাগল।

এমনি ক'রে দিনের পর দিন যায়। রাত্রির পর রাত্রি কেটে যায় অনিদ্রায়, নিজের সঙ্গে সংগ্রাম ক'রে আর যেন পারে না সে। তবু নিজের বাসনার বিরুদ্ধে সংগ্রামের তার নিবৃত্তি নাই। দিনে রাত্রে নিখিলের কুমতলবের চিন্তা সে কিছুতেই মন থেকে দূর করতে পারে না। ভাবতে ভাবতে মাথা যেন খারাপ হয়ে যায়। এক দিন কর্মাবসানে সন্ধ্যায় গৃহপ্রত্যাগমনের পথে অভ্যাসমত জ্যোৎস্নার চিন্তায় নিমগ্ন হয়ে পথ চলতে চলতে কখন এক সময় সে নারী-ভবনের পিছনে এসে উপস্থিত হয়েছিল, তা তার খেয়ালও ছিল না। যখনই খেয়াল হ'ল, তখনই নিজেকে সামলে নিয়ে ফিরবার জন্যে সে ঘুরে দাঁড়াল।

বাড়ির তলায় রকে ব'সে দুজন ঝাঁকামুটে গল্প করছিল। নন্দর মনে হ'ল, ওকে দেখে তারা যেন পরস্পরের দিকে চেয়ে কি একটা বললে। ভীরু নন্দ তাড়াতাড়ি ঘুরে বাড়ির অন্য দিকে রাস্তায় চ'লে গেল। এইদিকেই কমলার ঘরের সেই জানলাটা। জানলাটার দিকে আপনিই তার চোখ গেল। কেউই ছিল না জানলায় আজ। ভাবলে, কেউই তো নেই, তা হ'লে একটু দাঁড়াতে দোষ কি? কিন্তু পরক্ষণেই আবার জোর ক'রে নিজের মনকে শাসন ক'রে ফিরে যাবার জন্যে একপা একপা ক'রে এগোতে লাগল। চলতে চলতে সেই ল্যাম্প-পোস্টটার তলায় এসে দাঁড়িয়ে অভ্যাসমত আর একবার সে জানলার দিকে চাইলে। জানলায় কেউ নাই বটে, কিন্তু বাড়ির দরজায় ও কে! নিখিলনাথকে দরজায় প্রবেশ করতে দেখে বেচারার সমস্ত সঙ্কল্প, সমস্ত প্রাণপণ চেষ্টা ভেঙে চুরমার হয়ে গেল। পা আর চলতেই চাইল না। মাথায় হঠাৎ যেন আগুন ধ'রে গেল, রক্ত চনচন ক'রে উঠল। বাইরের সমস্ত জ্ঞান যেন মিলিয়ে গেল; কেবল ওই বদমায়েশ ডাক্তারটার—। আর সে ভাবতে পারছে না। ইচ্ছে হচ্ছে, একখানা ইট তুলে মারে সে ছুঁড়ে আজ ডাক্তারের মাথায়। কিন্তু হাতের কাছে মারবার মত ইট সে খুঁজে পেল না। কি করবে তার কোনও দিশা না পেয়ে পূর্বচিন্তানুযায়ী সে ছুটে চলল পুলিসের দরবারে। এবার কিন্তু আর কোনও বাধা, কোনও ভয় তার মনে রইল না।

প্রশ্ন করতে করতে দারোগাবাবু জিজ্ঞেস করলেন, কি চুরি গেছে বললেন?

আজ্ঞে, নিখিল ডাক্তার ভারি বদমায়েশ, তার মতলব ভাল নয়।

দারোগা ধমকে উঠল, মতলবের কথা কে শুনতে চাচ্ছে তোমার কাছে? সেসব আমরা বুঝব। কি চুরি গেছে তোমার বললে? বউ?

বউ? হ্যাঁ, না, ঠিক বউ নয়। মানে—নিখিল ডাক্তার বদমায়েশ লোক, তার মতলব—

চুপ কর। যা জিজ্ঞেস করছি, তার উত্তর দাও ঠিক ক'রে। বউ চুরি যায় নি তা হ'লে?

না।

তবে কি চুরি গেল?

মানে, নিখিল ডাক্তার বদমায়েশ, তার মতলব—

আবার, ফের আবোলতাবোল বকে! চুপ! কোথাকার পাগল এটা!

আজ্ঞে, নিখিল ডাক্তার ভারি বদমায়েশ, তার মতলব—

আরে! এ তেওয়ারী, ব্যাটাকে বাঁধকে হাজতমে ভরো তো।

নন্দ কিছুতেই ঠাওর করতে পারছে না যে তার বলার মধ্যে কোথায় গোলমাল হচ্ছে! তার কেবলই মনে হচ্ছে যে, সমস্ত দুনিয়া একজোট হয়ে জ্যোৎস্নাকে চুরি করবার ষড়যন্ত্র করছে। কি করবে সে! কি করবে! কিন্তু, তাকে যদি এখন বেঁধে হাজতে ভ'রে ফেলে! তা হ'লে? তা হ'লে জ্যোৎস্নাকে ডাক্তারের কবল থেকে বাঁচাবে কে?

যেমনি এই কথা মনে হওয়া অমনি পিছন ফিরে একছুটে সে দৌড়ে পালাল। পুলিসের দু-চারটে ছোকরা কন্‌স্টেব্‌ল, 'আরে বউরা হ্যায় রে, বউরা হ্যায়' ব'লে পিছনে তালি দিতে দিতে হৈ-হৈ ক'রে গেট পর্যন্ত এল। তাদের দেখাদেখি রাস্তার একপাল ছেলে তার পিছনে গেল লেগে। তখনও নন্দর শ্রান্ত মস্তিষ্কের মধ্যে একটা ক্ষীণ আভাসের মত তার বাড়ির কথা মনে ছিল—একটু ঘুমুতে পারলে—আঃ! কিন্তু সঙ্গে সঙ্গেই মনে হ'ল, জ্যোৎস্নার তা হ'লে কি হবে? নিখিল ডাক্তারের হাত থেকে কে বাঁচাবে? বদমায়েশ ডাক্তার, ওর মতলব ভাল নয়। মনে হতেই সে ফিরে ছুটল নারী-ভবনের দিকে। পথে কোঁচড় ভ'রে পাথর কুড়িয়ে নিতে নিতে চলল। পিছনে ছেলের পাল চলেছে হৈ-হৈ

করতে করতে। নারী-ভবনের সামনে এসেই সে চিৎকার ক'রে নিখিলকে গাল পাড়তে পাড়তে প্রাণপণে পাথর ছুঁড়তে শুরু করলে। ছেলেরাও হৈ-হৈ ক'রে উঠল। এমন সময় হঠাৎ কোথা থেকে সেই ঝাঁকামুটে দুজন এবং আরও চার-পাঁচজন লোক এসে নন্দকে ধ'রে ফেললে। একজন বললে, ওরে, এই সেই ব্যাটা। মার্ ব্যাটাকে। আর একজন বললে, পাগল রে, উন্মাদ পাগল। নন্দ প্রাণপণে নিজেকে ছাড়াবার চেষ্টা করছে আর গালাগালি করছে, শালা ডাক্তার! তোমায় না সাবড়েছি তো—ইত্যাদি। মুখ দিয়ে তার ফেনা উঠছে, চোখ দুটো লাল, ঠিকরে পড়বে যেন।

নিখিল নীচেই কমলার সঙ্গে কথা বলছিল। গোলমাল শুনে বেরিয়ে এসে কাণ্ড দেখে তো তার চক্ষুস্থির। বুঝতে কিছুই আর বাকি রইল না তার—নন্দলাল হঠাৎ উন্মাদ হয়ে গেছে। নারী-ভবনের রক্ষীদের সাহায্যে দুখানা গাড়ি ডাকিয়ে নন্দকে ধ'রে কমলাকে সঙ্গে নিয়ে সে নন্দর বাড়ি গেল। কমলা কাঁদতে লাগল। বললে, কি সর্বনাশী হয়েই জন্মেছিলাম আমি ডাক্তারবাবু—দিদিকে আমি কি ক'রে শান্ত করব। আমারই জন্যে তার সোনার সংসার পুড়ে ছাই হয়ে গেল।

নন্দলালের অবস্থা দেখে মালতী হাউমাউ ক'রে কাঁদতে কাঁদতে তার পায়ের কাছে আছড়ে পড়ল। ওগো, এ কি হ'ল; এ আমার কি সব্বনাশ হ'ল!

নন্দ শশব্যস্তে জিভ কেটে স'রে গেল। দূর থেকে গড় হয়ে একটা প্রণাম ক'রেই কেঁদে ফেলে বললে, রাণী রাসমণি! বাঁচাও আমাকে রাণীমা। আমার বউ চুরি গেছে হুজুর। ব'লে হাউ হাউ ক'রে কাঁদতে লাগল।

নন্দকে পৌছে দিয়েই নিখিল কাছেই গিয়েছিল দোকান থেকে কয়েকটা আবশ্যক ওষুধ আনতে। ফিরে এসে রক্ষীদের সাহায্যে জোর

ক'রে স্নান করিয়ে ওষুধ খাইয়ে দিল। কমলাকে বললে, মালতীকে বুঝিয়ে বল, এখানে তো চিকিৎসা আর শুশ্রূষার সুবিধে হবে না, ওকে হাসপাতালে নিয়ে যাই। কাল তোমরা দেখতে যেয়ো। বল, ততক্ষণে অনেকটা ভাল হয়ে যাবে।

ভাল হয়ে যাবে শুনে মালতী আর আপত্তি করলে না। নিখিল রক্ষীদের সাহায্যে তাকে তার পরিচিত একটা মেণ্টাল হাসপাতালে নিয়ে গেল।

৫২

অত্যন্ত দুশ্চিন্তার মধ্যে নিখিলনাথের সময় অতিবাহিত হতে লাগল। তার ভয় ছিল শুধু অনুপস্থিত সীমা সম্বন্ধে। এদের দলের অস্তিত্বের অনেকখানি সন্ধান যে ভুলু দত্তের আয়ত্তে এসেছে, তা সে স্পষ্টই বুঝতে পেরেছিল। একটা অজানা ভয়ে সীমা সম্বন্ধে তার মনকে অত্যন্ত আতঙ্কিত ক'রে তুললে। কোন রকম কথাবার্তা পুলিসের কাছে না-বলতে কমলাকে অবশ্য সে সাবধান ক'রে দিয়েছিল। তবু তার মনে স্বস্তি রইল না। সীমার সাক্ষাৎ পাওয়া তার নিতান্ত আবশ্যক। সময়মত সীমাকে সাবধান ক'রে দেওয়ার জন্যে মন তার ব্যাকুল হয়ে উঠল; তা ছাড়া কমলাপুরীর সেই প্রতিষ্ঠাতা জমিদার ভদ্রলোকটির জন্যেও তার উৎকণ্ঠা কম ছিল না মনে। সীমার এই উৎসাহের অর্থ তার কাছে অজানা ছিল না। ভদ্রলোকটিকে গুম ক'রে অর্থ সংগ্রহের চেষ্টা এ ক্ষেত্রে যে অধিক সম্ভব, এ কথাও তার মনে হতে লাগল। কিন্তু এই ভদ্রলোকটিই যদি জ্যোৎস্নার স্বামী হয়! ভেবে দেখলে যে, তা নিতান্তই যে অসম্ভব তা নয়। কারণ, জ্যোৎস্নার মত সুন্দরী পত্নীর জন্যে তার স্বামী যে এই রকম একটা স্মৃতি-প্রতিষ্ঠান গড়বে, তা আর আশ্চর্য কি! এ কথা মনে হতেই জ্যোৎস্নার স্বামীর জন্যে সে অত্যন্ত উৎকণ্ঠা

অনুভব করতে লাগল ; এবং অনতিবিলম্বে কমলাপুরীতে যাওয়া ঠিক ক'রে সে শ্রান্তচিত্তে নিজের কামরায় ফিরে গেল।

রাত তখন প্রায় একটা। এমন সময় হাসপাতালে এমার্জেন্সি ঘরে নিখিলের জরুরী ডাক পড়ল। গিয়ে দেখে, একজন বাঙালী ইন্সপেক্টরকে কে বা কারা গুলি ক'রে হত্যা করার চেষ্টা করেছে। অবস্থা খারাপ। ভুলু দত্তর বাড়ি যাতায়াতের জন্য এই ইন্সপেক্টর মুখার্জির সঙ্গে নিখিলের পরিচয় ছিল। ইনিই সীমাদের মানুষ গুম করে টাকা লুঠ করার কার্যের অনুসন্ধানে লিপ্ত ছিলেন। সমস্ত রাত চেষ্টা ক'রেও নিখিল তার প্রাণ রক্ষা করতে পারলে না। তারই মৃত্যু-কালের জবানবন্দীতে রঙ্গলালকে হত্যাকারী ব'লে উল্লেখ করে।

রঙ্গলালের সঙ্গে সঙ্গে সীমারও যে সমূহ বিপদ, এটুকু ভেবে নিখিলের দুশ্চিন্তার আর সীমা রইল না। এবং আর কিছুমাত্র বিলম্ব করলেই যে সীমাকে তার নিশ্চিত মৃত্যু থেকে সে কোনমতেই রক্ষা করতে পারবে না—এ কথা মনে ক'রে পরদিন প্রত্যুষেই সে কমলাপুরী রওনা হয়ে গেল।

লঞ্চের সারেঙকে প্রশ্ন ক'রে সে বুঝতে পারলে যে, সীমা সত্যিই কমলাপুরী গিয়াছে এবং সেখান থেকে এখনও ফেরে নি। এইটুকু সংবাদে মন তার শান্ত হ'ল অনেকটা। আর কিছু না হোক, সীমাকে সে কলকাতায় ফেরবার পূর্বেই ধরতে পারবে। সীমাকে যে সে এই পন্থা থেকে নিরস্ত করতে পারবে, সে আশা তার মনে ছিল না। তবু আপাতবিপদ্‌সম্ভাবনার হাত থেকে বাঁচাতে পারলে ভবিষ্যতের সম্ভাবনার পথ মুক্ত থাকে—এই চিন্তা ক'রে সে নিজের চিত্তকে স্থির করতে চেষ্টা করতে লাগল।

কতকটা এই চিন্তার হাত থেকে নিস্তার পাবার আশায় এবং কতকটা কমলাপুরী এবং তার প্রতিষ্ঠাতা সম্বন্ধে তথ্য সংগ্রহ করবার

আগ্রহে নিখিল সারেঙের সঙ্গে দিলে গল্প জুড়ে। অপ্রশস্ত রঙ্গিণী নদীর তীরে তীরে নিশ্চিন্ত আনন্দকলোচ্ছ্বাসপূর্ণ সহজ জীবনযাত্রার বিচিত্র লীলা তার চিত্তে কোলাহলমুখরিত নগরীর উদ্বেগ উত্তেজনাপূর্ণ জটিল ব্যর্থ অজস্রতার প্রতি একটা বিতৃষ্ণা জাগিয়ে তুলছিল। তার মনে হ'ল, মানবের মঙ্গলসাধনের উন্মাদ মোহের উন্মত্ত গতিবেগ থেকে যদি কোনমতে নিজেকে বিচ্ছিন্ন ক'রে এনে এই শান্ত স্নিগ্ধ নিশ্চিন্ত গ্রাম্য কুটিরের কোমল শীতল মাতৃক্রোড়ে স্থান লাভ করতে পারে; যেখানে একটিমাত্র বিক্ষুব্ধ হিংসাতপ্ত জর্জরিত জীবনকে সে আপনার স্নেহের আশ্রয়ে স্নিগ্ধ শান্ত পরিতৃপ্ত ক'রে নিজের অবখ্যাত অস্তিত্ব নিয়ে অনন্ত বিস্মৃতিসাগরের একটি বুদ্বুদের মত মিশিয়ে যেতে পারবে।

সারেঙ গল্প ক'রে চলেছিল মনের আনন্দে, তার মধ্যে অধিকাংশই তার আত্মকথা; তার জলচর-জীবনের বহু বিচিত্র অভিজ্ঞতার বিস্ময়কর ইতিহাস। সত্যের চেয়ে রূপকথার সঙ্গেই তার সম্পর্ক অধিক। কিন্তু বহু আবৃত্তির ফলে তারও মনে সেগুলি বিশ্বাসের কেন্দ্রে স্থান পেয়েছে। সত্য-মিথ্যায় পূর্ণ তার এই সরল কাহিনী নিখিলের মনে আনন্দের সঞ্চার কম করে নি। মাঝে মাঝে তারিফ ক'রে, প্রশ্ন ক'রে গল্পের ধারাকে সে অক্ষুণ্ণ রাখলে।

আত্মকাহিনীর গতিবেগ মন্দ হয়ে এলে এক সময় নিখিল তাকে প্রশ্ন করলে, হ্যাঁ সাহেব, এই কমলাপুরীতে নাকি কোন পুরুষমানুষ নেই— সব নাকি মেয়েরা করে? সত্যি? কোন পুরুষ সেখানে যেতে পায় না?

সারেঙ প্রবল বেগে মাথা নেড়ে বললে, উঁহু, একেবারে বাদশাহদের হারেমের মত। তুলনাটা অদ্ভুত, তবু কমলাপুরী সম্বন্ধে গর্ব করবার, ওর চেয়ে আর সম্মানজনক উপমা তার মনে ছিল না। তারপর একটু থেমে বললে, কেবল রাজাসাহেব মাসে একবার আসেন। তা হুজুর, সেই

তো বাদশাহ্। কথাটা বিসদৃশ, কিন্তু সে বেচারার মনে মনিবের পদমর্যাদার পরিমাণটা বোঝাবার আগ্রহও কম নয়।

তার কথায় হাসি পেলেও নিখিল গম্ভীর হয়েই শুনছিল। কৌতূহলও হ'ল তার, বললে, পার্বতী দেবী মালিক না ?

সারেঙ আবার উৎসাহের সহিত বললে, আলবৎ, ওই তো সব। রাজাসাহেব তো শুধু টাকা দিয়ে খালাস। তিনি জমিদার কিনা। পেল্লায় জমিদার সাহেব। গ্রামে তার হাতীঘোড়া, লোকলস্কর, সাত মহলা বাড়ি—বাড়ি তো নয়, একটা শহর।

বটে! তা নিজের গ্রামে এ সব না ক'রে এমন একটা জায়গায় এ সব কেন করলেন ?

তা কি জানি সাহেব! রাজা-রাজড়ার মর্জি। গ্রামে তো তিনি থাকেনই না। বেলাত থেকে আসার পর কলকাতাতেই থাকেন বেশি। সাহেব-লোকের কি আর গ্রাম ভাল লাগে! আর তা লাগবেই বা কি সাহেব, রাণীমা ছিল যেন 'বেহস্তর পরী'। অমন জরু গেলে লোকে গলায় দড়ি দেয়।

এবার নিখিল একটু হেসেই ফেললে। তারপর জিজ্ঞেস করলে, রাজার ছেলেপিলে নেই বুঝি ?

হায় আল্লা, ছেলেও তো ওই এক সাথে গেছে। কত তল্লাস হ'ল সাহেব; তা কারোরই খোঁজ মিলল না। ব'লে সারেঙ অত্যন্ত ব্যথিত হয়েই বোধ করি বাইরের দিকে চেয়ে চুপ করলে।

নিখিলনাথ এতক্ষণ অলস অবসর যাপন করবার আশায় শিথিল চিত্তে গল্প শুনছিল। হঠাৎ সে খাড়া হয়ে ব'সে সারেঙের হাত প্রায় চেপে ধরলে। এত বড় আশ্চর্য সংবাদ যে এই দুঃসময়ে তার কাছে এসে ধরা দেবে, তা যেন বিশ্বাস করতে ইচ্ছা হয় না। কিছুক্ষণের জন্যে সে কালকের দুর্ঘটনা, সীমার সর্বনাশ, ভবিষ্যতের দুর্ভাবনা সব ভুলে

গেল। সাগ্রহে জিজ্ঞেস করলে, বল, বল সাহেব, বল তো ব্যাপারটা কি? তোমাদের রাণীমা আর তাঁর ছেলে কি হারিয়ে গেছে?

তার এই আগ্রহ এবং কৌতূহলে সারেঙ অত্যন্ত আশ্চর্য হ'ল, বিরক্তও হ'ল মনে মনে। এতখানি গল্প করার তার ইচ্ছে ছিল না। কিন্তু নিখিলনাথের স্বাভাবিক সৌজন্য এবং সহানুভূতির ছোঁয়া পেয়ে সেদিন গল্প করতে করতে তারও মনটা একটু অসাবধান হয়ে পড়েছিল। এখন সচেতন হয়ে সে মনে মনে চ'টে গেল। তার মনে হ'ল, ঘরের বউয়ের নিরুদ্দেশের সংবাদে কেমন যেন ইজ্জতের হানি হয়ে যাচ্ছে—প্রায় একটা বে-আবরু হওয়ার সামিল আর কি! হাতটা ছাড়িয়ে নিয়ে সে বললে, অতশত জানি নে। হারিয়ে গেছে, না চোরে নেছে, তাতে আপনার আমার কি? আমার অনেক কাজ আছে সাহেব, তুমি আপনার কামরায় যাও। ব'লে হঠাৎ পিছন ফিরে সে চ'লে গেল।

নিখিল ব্যাপারটা বুঝলে। ঘরের গৃহিণী নিরুদ্দেশ হওয়া এই হতভাগা দেশে যে কত বড় দুর্নামের ব্যাপার, তা চিন্তা ক'রে তার মনটা অত্যন্ত ম্রিয়মাণ হয়ে গেল। সত্যিই যদি জ্যোৎস্না তার স্বামীর কোন সন্ধান পায়ও, তা হ'লেও তার উপায় কি হবে!

একবার ভাবলে, নিতান্ত সেকেলে কন্‌সারভেটিব বুড়ো নয় বোধ হয়, বিলেত যেত না তা হ'লে। আবার মনে হ'ল, কোথাকার কে তার ঠিক নেই—আগে থাকতেই একটা যোগাযোগ ক'রে সমস্যার সমাধান করতে বসেছি! যাই হোক, এই সূত্রটুকুকে ছাড়া হবে না; ভাল ক'রে অনুসন্ধান ক'রে শেষ পর্যন্ত দেখতে হবে।

নানা চিন্তায় বিনিদ্র রজনী কাটিয়ে পরদিন সকালে তারা কমলাপুরীর ঘাটে গিয়ে পৌঁছল। কমলাপুরী পৌঁছেই সে শুনতে পেল যে, পার্বতী দেবী আশ্রমে নেই। সম্প্রতি অবশ্য পার্বতী দেবীর অনুপস্থিতি সম্বন্ধে তার দুশ্চিন্তার কোন কারণ ছিল না। তাকে দেখবার

আগ্রহ থাকলেও আসল লোকটির সন্ধান এখনই তার পাওয়া দরকার। সুতরাং যে ভদ্রমহিলা পার্বতীর বদলে আশ্রমের কর্ণধাররূপে ছিলেন, অগত্যা তাঁর সঙ্গেই সাক্ষাৎ ক'রে সে সীমার সংবাদে আরও দুশ্চিন্তাগ্রস্ত হয়ে পড়ল। পার্বতীকে নিয়ে সীমা চ'লে গেছে, দুশ্চিন্তার কারণ বইকি!

একে তো সীমাকে কলকাতার দুর্ঘটনার কথা ব'লে তার গতিবিধি সম্বন্ধে সাবধান করবার অবসরই তার হ'ল না; তার উপর নারী-প্রতিষ্ঠানের অধিনেত্রীকে এই ক'দিনের আলাপে সে এমনভাবে আকর্ষণ কেমন ক'রে করতে সমর্থ হ'ল, যাতে তার সমস্ত পরিবেষ্টন থেকে মুক্ত ক'রে এমন অনায়াসে নিজের অনুসরণ করতে তাকে প্রলুব্ধ করলে! পার্বতী যে কিসের আকর্ষণে সীমার অনুসরণ করেছিল নিখিলনাথের তা জানবার সম্ভাবনা ছিল না; সুতরাং রুদ্রপন্থার অগ্নিমোহেই যে পার্বতীকে সীমা আকর্ষণ ক'রে নিয়ে গেছে, সেই কথা ভেবে সে সত্যই বিশেষ চিন্তিত হয়ে পড়ল। এতগুলি অল্পবয়সী নারীর সমগ্র ভবিষ্যৎ অচিরে তাণ্ডবের সর্বনাশে ধ্বংস হয়ে যাবে, অথচ একমাত্র সীমার মোহে এই দুর্গতি থেকে এদের সে বাঁচাতে পারছে না—এই মনে ক'রে অনুশোচনায় আবার তার চিত্ত পীড়িত হতে লাগল। মনে মনে কোন উপায় সে স্থির করতে পারলে না। কোন প্রকারে সীমাকে লুঠে নিয়ে সে যদি উধাও হতে পারে! ভারতবর্ষের বাইরে—জাভায় হোক, আফ্রিকায় হোক, বনে জঙ্গলে মরুভূমিতে, মনুষ্যবিহীন নির্জন দ্বীপে, যেখানে হোক, যদি পালাতে পারে! উঃ, সে আর ভাবতে পারে না। তার মনে হ'ল, এতগুলি জীবনের নিশ্চিত সর্বনাশের অভিশাপ তার উপর উদ্যত হয়ে উঠেছে। তার জীবনের সত্যব্রতের অগ্নিপরীক্ষায় সে একেবারেই অপদার্থ হয়ে রইল। যেমন ক'রেই হোক সীমাকে তার ধরাই চাই।

অন্তরের এই ঝঞ্ঝাকে অন্তরে অবরুদ্ধ রেখে সে উপনেত্রীকে জিজ্ঞেস করলে, দেখুন, অনিন্দিতা দেবীর আশ্রম থেকেই আমি আসছি। তাকে আমার বিশেষ দরকার। তাঁর বোর্ডিঙের একজন মেয়ের বাড়িতে ডাকাতি হয়ে তাঁর ভগ্নীপতিকে খুন করেছে। সেই সম্পর্কে অনিন্দিতা দেবীকে এখনই আবশ্যক। দয়া ক'রে তিনি কোথায় গেছেন—। নিখিলকে তার কথা শেষ করতে হ'ল না।

একটি বাঙালী মেয়ের কাছে অকস্মাৎ একটা খুনের কথা উল্লেখ করলে যে সে অভিভূত হয়ে পড়বে এবং অনেক অবান্তর প্রশ্নের বিড়ম্বনা থেকে সে বেঁচে যাবে এই উদ্দেশ্যে কথাটা সে বলেছিল। উদ্দেশ্য সফল হতে বিন্দুমাত্র বিলম্ব হ'ল না। কিন্তু সে অন্যভাবে।

ও মা গো, কি সর্বনাশ! খুন করেছ? কি ভয়ানক! চলুন, নিয়ে যাই আপনাকে। ভোলাদা, ও ভোলাদা! বিশেষ বিচলিত হয়ে সে ডাকাডাকি শুরু ক'রে দিলে। অল্প অনুসন্ধানের পর ভোলানাথকে তারা নদীর ধারে দেখতে পেল। নিখিল ভাবলে, 'ভোলাদা' 'ভোলাদা' এ নাম যেন কার কাছে শুনেছে। হঠাৎ তার মনে প'ড়ে গেল কমলার প্রলাপ—ভোলাদা, খোকনকে একটু ধর না!

আবার লঞ্চের সারেঙের কথাও মনে পড়ল। অত্যন্ত মনোযোগ-সহকারে সে শুভ্রকেশ সেই বৃদ্ধকে দেখতে লাগল। এই কয় বৎসরের মধ্যেই খোকনের শোকে এবং নানা চিন্তায় তার অনাগতপূর্ব বাধ ক্য তাকে এসে আক্রমণ করেছিল। তবু একটু নিরীক্ষণ ক'রে দেখলে, জ্যোৎস্নার কাছে শোনা তাদের ভৃত্যের বর্ণনার কিছু মেলে বইকি! এত দুশ্চিন্তার মধ্যেও কতকটা আশার সঞ্চার তার মনের মধ্যে হতে লাগল। আশাতেই আশার বৃদ্ধি। তার মনে হ'ল যে, দুঃসময়ের দুর্গ্রহ যেন কেটে গেছে, যেন সৌভাগ্যের সূচনায় মন তার প্রসন্ন হয়ে উঠতে চাইছে। সীমা সম্বন্ধেও অকারণেই তার মনটা হাল্কা হয়ে উঠল।

ভোলানাথ কাছে আসতে-না-আসতেই সেই মেয়েটি চীৎকার ক'রে বলতে লাগল, ভোলাদা, শীগগির শীগগির এঁর যাওয়ার ব্যবস্থা কর। এঁর—

ভোলানাথ আশ্চর্য হয়ে বললে, বাবু তো এখুনি এলেন, তা যাওয়া তো সেই কাল ভোরের ইষ্টিমারে। তার আগে তো হবার জো নাই। তা দিদিমণি, বাবুরে খাওয়াও দাওয়াও, এখন যাবেন কেন?

আঃ, ভোলাদা, বুড়ো হয়ে তুমি বড় বেশি কথা বল। স্টীমারে যাবেন কেন? ওঁর বাড়িতে খুন হয়েছে যে, নৌকো—নৌকো ঠিক কর। উনি দিদিমণিদের কাছে যাবেন।

ভোলানাথ এসব কথার মাথামুণ্ডু কিছু ঠিক করতে না পেরে একবার নিখিলনাথের দিকে, একবার সেই ভদ্রমহিলার দিকে চেয়ে কোথাকার খুন এবং সেই খুনের সঙ্গে দিদিমণিদের পিছনে নৌকা নিয়ে ধাওয়া করার কি যোগ থাকতে পারে, তা ভেবে উঠতে পারলে না। নিখিল মহিলাটির এই স্নায়বিক উত্তেজনায় অত্যন্ত সঙ্কোচ বোধ করতে লাগল। লজ্জিত ভাবে বললে, আপনি ব্যস্ত হবেন না। ভোলাদার সঙ্গে আমি সব ঠিক ক'রে নেব। নমস্কার। ব'লে আর পিছন না ফিরে ভোলানাথকে প্রায় টেনে নিয়ে চলল, ভোলাদা, চল, কথা বলি। ব'লে নদীর দিকে চ'লে গেল। কিছুমাত্র পরিচয় না থাকলেও এ ক্ষেত্রে ভোলানাথকে সঙ্কোচ করবার অবসরমাত্র দিল না। ভোলানাথ বললে, বাবু, আপনাকে তো আমি চিনি নে। আপনি নিশ্চয় ছোড়দিদিমণির (অর্থাৎ উক্ত মহিলাটির) কেউ হবেন। তা বাবু, আপনার বাড়ি কোথায়? খুন হলেন কেমন ক'রে?

নিখিল হেসে বললে, খুন-টুন হয় নি ভোলাদা। যে দিদিমণি পার্বতীর সঙ্গে গেছেন, তাঁর একজন আত্মীয়ের খুব অসুখ হয়েছে। তাই এখুনি তাঁর নাগাল পাওয়া চাই।

ও, তাই কও বাবু। তা দিদিমণিরা নৌকোয় গেছে বাবুর বাড়ি ; তা নৌকো ঠিক ক'রে দিচ্ছি।

নৌকায় ?—সে তো ভয়ানক দেরি হবে। অন্য কোন উপায় নেই ?

তা বাবু পায়ে হেঁটে যেতে পার তো তাড়াতাড়ি হতে পারে। পথ বেশি নয়। কোশ-দশেক হবে। সন্ধ্যে নাগাদ সিংযোড় ইষ্টিশানে পৌঁছবে। বল্লভপুর রাজবাড়ি সেখান থেকে পো'টেক পথ।

পায়ে হেঁটে খুব পারব। তুমি পথটা আমাকে একটু দেখিয়ে দিও, তা হ'লে আর ভাবনা থাকবে না।

নিখিলনাথের কথাবার্তায় ব্যবহারে ভোলানাথের তাকে বেশ ভালই লেগেছিল। লঞ্চে ফিরে সামান্য কিছু জলযোগ ক'রে নিয়ে নিখিল প্রস্তুত হয়ে ভোলানাথের সঙ্গে বেরিয়ে পড়ল। পথ বলতে সেখানে কিছু নেই। মাইল চারেক পথ চষা মাঠের মধ্যে দিয়ে গিয়ে ডিস্ট্রিক্ট-বোর্ডের রাস্তা পাওয়া যায়, সেই পর্যন্ত ভোলানাথ পৌঁছে দিয়ে এল।

পথে ভোলানাথের সঙ্গে গল্প করতে করতে নিখিল সব জেনে নিতে লাগল। গল্পে গল্পে ভোলানাথ বললে, তা বাবু, এত বড় জমিদারি, তা এর পর ভোগ করবে কে ? বাবু তো ঘুরে ঘুরে বেড়ায়। কলকাতায় থাকে, মাসে এক দিন ওই কমলাপুরীতে যায়।

কেন, বাবু বাড়ি যান না ?

না বাবু, আগে যাও বা যেত, এখন আর দু বচ্ছর ওমুখো হয় না। আর পুরী তো খাঁ-খাঁ করছে, কার তরেই বা যাবে বল !

নিখিল জিজ্ঞেস করলে, কেন বাবুর ছেলেপিলে নেই ?

আর বাবু, ছেলে ! সোনার চাঁদ ছেলে ছিল, বুকে নিলে বুক জুড়িয়ে যায়। তা অদেষ্ট বাবু, কিছুই তো রইল না। বলতে বলতে ভোলানাথের চোখ ছলছল ক'রে উঠল।

লজ্জিত হয়ে নিখিল বললে, আহা! তা ভোলাদা, দুঃখ ক'রো না, মরা-বাঁচা তো কারুর হাত নয়।

ভোলানাথ বললে, ষাট, ষাট মরার কথা নয় বাবু, মরলে বরং সওয়া যায়। কোথায় যেন মিলিয়ে গেল বাবু। কত খুঁজলাম, তা আর পাওয়া গেল না। সেই থেকে বউমার শোকে বাবু কতদিন একেবারে পাগলপারা হয়ে রইল। তার পর বেলাত চ'লে গেল। ফিরে এসে বউমার নামে ওই কমলাপুরী করলে। সে আজ পাঁচ-ছয় বছর হতে চলল। এদ্দিন কি আর আছে বাবু? তা বাবুর মতিগতি খারাপ নয়। আর বে-থা করলে না। সেই মাঝে মাঝে প্রাগে গিয়ে থাকে। ওইখেনেই কুম্ভমেলায় বউমা হেরিয়ে যায় কিনা। এবারে কোথায় যে গেল, আমারে সঙ্গে নিলে না। কত বললুম, তা শুনলে না। গেছে ঐ প্রাগেই ঠিক। ব'লে দুজনেই অন্যমনস্কভাবে চিন্তামগ্ন হয়ে চলতে লাগল।

নিখিল আর কোন প্রশ্ন করলে না। তার মনে আর সংশয় বড় ছিল না। তার মনে জ্যোৎস্নার প্রলাপবাক্য ভেসে উঠল—উঃ, কত হাতী!

ডিস্ট্রিক্ট-বোর্ডের রাস্তায় তুলে দিয়ে ভোলানাথ ফিরে গেল। চিন্তায় নিমগ্ন নিখিল পথশ্রমের কষ্ট সম্পূর্ণ বিস্মৃত হয়ে চলতে লাগল। তার মনে নূতন আশঙ্কা ঘনিয়ে উঠেছে। সীমা যে সম্প্রতি শচীন্দ্রনাথের অনুসন্ধানেই তার গ্রামে গিয়েছে, এ বিষয়ে তার আর সন্দেহমাত্র রইল না। এতে শচীন্দ্রের বিপদ কল্পনা ক'রে নিখিলের মন অত্যন্ত বিচলিত হ'ল। রঙ্গলালের কবলে পড়লে শচীন্দ্রনাথের যে কি পরিণাম হবে, সম্প্রতি ইন্‌স্‌পেক্টর হত্যার পর তা কল্পনা করতেও তার মন কণ্টকিত হয়ে উঠেছিল।

শচীন্দ্রনাথ যদি সত্যই জ্যোৎস্নার স্বামী হয় এবং তার সমূহ বিপদ

জেনেও যদি নিজের মোহের দুর্বলতায় তাকে সেই বিপদে রক্ষা করবার চেষ্টা সে না করে, তবে সে অসহায় জ্যোৎস্নার শুভানুধ্যায়ী সেজে তারই সর্বনাশের পথ পরিষ্কার করা সম্বন্ধে নন্দলালের চেয়ে কোন্ অংশে শ্রেষ্ঠ? চিন্তার বেগে তার চলার গতিও বেড়ে চলল। উত্তেজনার আবেগে সে মনে মনে প্রতিজ্ঞা করলে যে, যেমন ক'রেই হোক, সীমাকে সে নিবৃত্ত করবে—শচীন্দ্রের সর্বনাশ সে ঘটতে দেবে না।

সন্ধ্যা সমাগতপ্রায়। বিস্তৃত প্রান্তরের প্রান্তসীমায় সূর্যাস্তের বর্ণচ্ছটায় দিক্‌চক্র অনুরঞ্জিত। শ্যামায়মান ব্যাপ্ত আকাশের তলে জনমানব-পরিশূন্য বিরাট প্রান্তরের মধ্যে দিশাহারা দীর্ঘপথ আশা-আনন্দ-আশ্রয়-বিহীন। মধ্যাহ্নের প্রচণ্ড সূর্যতাপ আপনার অগ্নিদাহে যেন মূর্ছাতুর। ক্লান্ত চরণ আর চলতে চায় না। তবু তার বিশ্রাম করবার অবসর নেই। পথ এখনও মাইল চারেক বাকি।

স্টেশনে যখন সে পৌঁছল, একটা ট্রেন আসতে তখন আর বড় বিলম্ব নেই। ছোট স্টেশনটিতে তৈলাপচয়ের ভয়ে তখনও আলোগুলিকে সজীব ক'রে তোলা হয় নি। নিখিল সেই অন্ধকারপ্রায় প্ল্যাটফর্মে দাঁড়িয়ে একটু চিন্তা ক'রে নিলে। তার মনে ভয় ছিল যে, সীমা সিংহযোড়ে না নেমে হয়তো সোজা কলকাতায় চ'লে গিয়েছে। খবরটা পাওয়া দরকার। সন্ধ্যাবেলায় যে দু-এক জন বৃদ্ধের পাশা খেলতে সেখানে সমাগম হয়, তারাও নিখিলের উপর সসম্ভ্রম দৃষ্টি রেখে ন'ড়ে-চ'ড়ে ভব্য হয়ে বসল। নিখিল সবিনয়ে তাদের নত হয়ে নমস্কার জানিয়ে একটু-আধটু খোঁজখবর নিতে লাগল। সাহেবের সমতুল্য একজনকে এমন বিনীত ঘরোয়া রকমের আলাপপরায়ণ দেখে মহা খুশি হয়ে বৃদ্ধরা গল্প জুড়ে দিলে।

নিখিলনাথ শচীন্দ্রের পরিচিত নয় জেনে তাদের রসনা চটুল হয়ে উঠল। বললে, হ্যাঁ, জমিদার ছিল বটে শচীন সিংহীর বাপ। তার

দাপটে বাঘে গরুতে এক ঘাটে জল খেত। আর এ একটা মনুষ্য নয়। একটা বউ হারিয়ে যে পাগল হয়, সে আবার কি একটা মানুষ? বউ গেছে গেছে, তার হয়েছে কি? এত বড় জমিদারি, আবার বে-থা কর্, পায়ের উপর পা দিয়ে ব'সে খা। তা নয়, বিলেত গিয়ে খ্রীষ্টান হয়েছে। আবার শুনতে পাই, বিলেত থেকে একটা খ্রীষ্টান মাগী এনেছে, তাকে দিয়ে বিধবাদের সব খ্রীষ্টান করবার মতলব। শুনছি, তাকে নাকি বে করবে! ধর্ম আর রাখলে না!

নিখিল জিজ্ঞেস করলে, দেখেছেন তাকে?

দেখব না কেন? এই তো আর একটা মেয়ে নিয়ে সেদিন সিংযোড় গেল। কি মতলব, সেই জানে। আবার হয়তো কাকে ভোগা দিয়ে বার ক'রে এনেছে। নাঃ, জাত ধম্ম আর রাখলে না!

ট্রেন এসে পড়েছিল, সুতরাং কথাবার্তা আর চলল না। বৃদ্ধদ্বয়কে নমস্কার ক'রে নিখিল বেরিয়ে গেল।

জমিদার-বাড়ি যখন গিয়ে পৌঁছল, তখন রাত হয়েছে, গ্রামের পক্ষে তখন নিষুতি রাত। তার সেবা-যত্ন-খাতিরের ত্রুটি হ'ল না বটে, কিন্তু ম্যানেজারের শরীর অসুস্থ, তাঁর সাক্ষাৎ সে রাত্রে সে আর পেল না। পার্বতীরা যে কলকাতায় চ'লে গেছে—এ সংবাদ দরোয়ানের কাছেই জেনেছিল। ক্লান্ত দেহ এবং চিন্তাকুল চিত্তে সে সমস্ত রাত নির্জীব হয়ে প'ড়ে রইল বিছানায়। দুর্দৈব পদে পদে তাকে ব্যাহত করছে মনে ক'রে একটা দুর্দমনীয় সর্বনাশের আশঙ্কায় মনটা আচ্ছন্ন হয়ে রইল।

পরদিন সে কলকাতায় ফিরে গেল ভোরে উঠে।

অনেক চিন্তার পর, সমস্ত রাত অস্বস্তিতে কাটিয়ে অনুতাপের তাড়নায় অবশেষে ম্যানেজারকে শচীন্দ্র ও পার্বতীর বিপদের কথা জানিয়ে, স্টেশন থেকে এক চিঠি লিখে দিয়ে এসেছিল; এবং অবিলম্বে শচীন্দ্রের সংবাদ নেবার কথা বলেছিল সেই চিঠিতে।

নিজেরই নির্বুদ্ধিতায় মনিবের এই বিপদ ঘটেছে বুঝে, চতুর্দিকে টেলিগ্রাম ক'রে দিয়ে, ম্যানেজারও সেই দিনই রওনা হয়ে গেল কলকাতায়।

৫০

সীমা পার্বতীর চিঠি পেয়ে কিছু আশ্চর্য হ'ল। অকস্মাৎ এ মতি-পরিবর্তনের কারণ সাব্যস্ত করতে না পেরে তার মনে একটা অস্বস্তিকর সন্দেহ প্রথমে তাকে একটু বিচলিত করেছিল—পার্বতী কি কিছু সন্দেহ করেছে? ইতিমধ্যে তার সম্বন্ধে কোন তথ্য সংগ্রহ করেছে নাকি! অনেক চিন্তা ক'রেও তার কোন সঙ্গত কারণ স্থির করতে না পেরে ভাবলে, ও আমারই চোরের মন, তাই।

তবু ট্রেনে উঠে পার্বতী সম্বন্ধে চিন্তাই তাকে পেয়ে বসল। ট্রেনের অলস অবসরে, পার্বতীর মনস্তত্ত্ব-বিশ্লেষণে তার মনকে সে নিযুক্ত ক'রে রাখলে। যদিচ পার্বতীর বিপুল কর্মপ্রবাহের মধ্যে কোথাও সে শৃঙ্খলার অভাব এবং শৈথিল্য দেখতে পায় নি, তবু তার কথায়, তার প্রতি পদবিক্ষেপে, তার নিজের প্রতি ঔদাসীন্যে এমন একটা ক্লান্তি এবং অবসাদের আভাস পাওয়া যায় যে, এত বড় একটা প্রতিষ্ঠানের প্রাণদাত্রীর পক্ষে যা সম্পূর্ণ আশ্চর্য। যে উৎসাহের আগুন, আবেগের বাষ্প বুকের ভিতর জ'মে উঠলে পশ্চাতের বিপুল মৃতভারকে আনন্দময় গতি দান করা যায়, পার্বতীর মধ্যে সেই প্রেরণার বাষ্পাবেগ যেন শ্রান্ত হয়ে এসেছে। কিন্তু কেন? তার অত্যাচারপীড়িত মায়ের স্মৃতিমাত্র যদি তাকে এই নির্যাতিত বঙ্গবিধবাদের হিতসাধনে উৎসাহিত করত, তবে অকারণে তা নিষ্প্রভ হয়ে আসবার কারণ ঘটত না। তা ছাড়া যে শচীন্দ্রনাথের ইঙ্গিতে এই প্রতিষ্ঠান পরিচালিত হয়, তার সামান্য ঠিকানা পর্যন্ত পার্বতীর জানা ছিল না, এ কেমন ব্যাপার! তার নিজের

প্রতি পার্বতীর হঠাৎ কোন সন্দেহ উপস্থিত হবার কারণ সে খুঁজে পেল না। ভাবলে, তা হ'লে শচীন্দ্রের কাছে যাওয়ার বাধা দেওয়ার কথাই সে সর্বাগ্রে বিবেচনা করত এবং কোন প্রকার ভদ্র আচরণ না ক'রে এবং পত্রে তার অক্ষমতা জ্ঞাপন নাকরে পুলিসের সাহায্যে সংবাদ দেওয়াই সে সহজ পন্থা ব'লে বিবেচনা করত। দ্বিতীয় কারণ হতে পারে যে, হঠাৎ কমলাপুরী থেকে তার জরুরী কাজের ডাক এসেছে। কিন্তু সে কথা সীমার কাছে গোপন করবার কোন কারণ নাই, সে অনায়াসেই তাকে লিখে পাঠাতে পারত; বিশেষত যখন সে শচীন্দ্রের কাছেই যাচ্ছে এবং কমলাপুরী সম্বন্ধে সংবাদ শচীন্দ্রের নিকট পাঠানো তার পক্ষে স্বাভাবিক। তা ছাড়া পার্বতী শচীন্দ্রের সন্ধান নিয়ে তার কাছে যেতে যেতে মধ্যপথ থেকে ফিরে গেল কমলাপুরীরই বিশেষ কাজে, এ কথা শচীন্দ্রের কাছে না-জানাবার কোন সঙ্গত কারণ নাই। অর্থাৎ শচীন্দ্র যেমন তার কাছে আত্মগোপন ক'রে আছে, সেও তার এই অনুসন্ধানের অকস্মাৎ উচ্ছ্বসিত উৎসাহ গোপন করতেই চায়। পূর্বাপর চিন্তা ক'রে সে মনে মনে হেসে বললে, হুঁ। ব্যঙ্গপূর্ণ হাসিতে তার মুখটা ভ'রে উঠল। মনে মনে বললে, বাংলা দেশের এই সব নেড়ানেড়ীদের দিয়ে আবার দেশের স্বাধীনতা ফিরবে! ভাবলে, শচীন্দ্রকে দেশের কাজে ভজাবার চেষ্টা পণ্ডশ্রম হবে। এদের কাছে রঙ্গলালকেও তার মানুষের মত মানুষ ব'লে মনে হ'ল,—রঙ্গলালের মধ্যে অন্তত এই রঙ্গ ক'রে বেড়াবার ছ্যাকামি নেই।

আসল কথা, নিখিলের প্রতি নিজের এই প্রকার সুকুমার মনোবৃত্তি অধুনা তার কঠোর চিত্তেও বোধ করি অন্তরে অন্তরে গোপনে দুর্বলতার সঞ্চার করছিল। নিজের সেই দুর্বলতার আভাসকে তীব্র ঘৃণায় অস্বীকার করবার উত্তেজনায় কাউকে সে শান্তভাবে সহজভাবে বিচার করবার ধৈর্য মনে মনে রক্ষা করতে পারছিল না। তার নিজের

চিত্তের সম্যক্‌জাগ্রত হৃদয়বেগের বিরুদ্ধে, নিজের সম্পূর্ণ অজ্ঞাতে অন্তরে তার সংগ্রাম চলছিল, এবং সেই সংগ্রামে, তার মগ্ন-অন্তরে তার পরাজয়ের চেতনায় তাকে নিজের প্রতি এবং অপরের প্রতি নিষ্ঠুর ক'রে তুলেছিল।

স্টেশন থেকে বেরিয়ে একখানি এক্কা ক'রে শচীন্দ্রের বাড়িতে গিয়ে যখন সে পৌঁছল, বেলা তখন প'ড়ে আসছে। ভগ্নপ্রাচীরবেষ্টিত নিস্তব্ধ বনাকীর্ণপ্রায় এই গৃহে প্রবেশ করতে সহসা সকলের সাহসে কুলত না। হঠাৎ দেখলে, বাড়িটিতে লোক আছে ব'লে ধারণাই হয় না। বাটির এক পাশের ঘর থেকে অল্প অল্প ধূমোদ্গীরণ-রেখা লক্ষ্য ক'রে সে গিয়ে ধীরে ধীরে কড়া নাড়া দিতে লাগল।

মিনিট পাঁচেক পরে দরজা খুলে একটি রুদ্রমূর্তি হিন্দুস্থানী মহারাজ (পাচক) 'কৌন্‌ হায় রে ?' ব'লে সীমাকে দেখে অপরাধ-ভয়েই হোক বা স্ত্রীলোক-জ্ঞানে সমীহ ক'রেই হোক, এমন বিমূঢ় হয়ে পড়ল যে, বাক্যব্যয়মাত্র না ক'রে পিছন ফিরে ঊর্ধ্বশ্বাসে ছুটে ছাদে তার মনিবের কাছে গিয়ে উপস্থিত হ'ল। এবং অত্যন্ত উত্তেজিত সম্ভ্রমের সঙ্গে বলতে লাগল, মাইজী আয়ী হায় হুজুর! হামারা কুছ কসুর নহি হায়। ময়নে সোঁচা কি কোই বদমাস—

শচীন্দ্র তাড়াতাড়ি উঠে বললে, মাইজি কি রে ? মাইজি কোত্থেকে এল ? হঠাৎ তার মনে হ'ল, মৃত কমলা তার ধ্যানলোক থেকে অকস্মাৎ এসে উপস্থিত হয়েছে; কিংবা কমলা কি জীবিত ? সে কি সত্যই ফিরতে পারে না ?

হাঁ হুজুর, মাইজি বেশক।

কি রকম দেখতে রে, খুব গোরা ?

হাঁ। নহি এতনা গোরা নাহি।

শচীন্দ্র বুঝতে পারলে—কমলা নয়। কমলা হওয়া সম্ভবও নয়।

যে মৃত তাকে জীবিত কল্পনা করার শিশুজনোচিত দুরাশা এখনও তাকে পরিত্যাগ করে নি মনে ক'রে তার হাসি পেল। মেয়েটি যে পার্বতী—এ বিষয়ে তার সন্দেহ রইল না এবং পার্বতীর স্নেহের এই নিদর্শনে তৎক্ষণাৎ মনটা তার কমলার চিন্তা থেকে পার্বতীর প্রতি আবেগে পূর্ণ হয়ে উঠল।

নীচে নেমে সে সীমাকে দেখবার পূর্বেই 'পার্বতী' ব'লে ডেকে বেরিয়ে এল এবং একজন অপরিচিত তরুণীকে দেখে অকস্মাৎ যেন ভদ্রতা করবার ভাষাও খুঁজে পেল না।

শচীন্দ্রকে বিব্রত হয়ে পড়তে দেখে সীমা বললে, আমার সঙ্গে আপনার পরিচয় নেই, কিন্তু গত কয়েক দিন শুধু আপনার পরিচয়ই নিয়ে বেড়িয়েছি এবং অবশেষে আপনার গ্রামে গিয়ে আপনার ঠিকানা সংগ্রহ ক'রে এখানে এসেছি। পার্বতী দেবীও আমার সঙ্গে আসতেন, কিন্তু কিছু বাধা পড়ায় তিনি আসতে পারেন নি। আপনাকে বিরক্ত করতে এলাম। আপনার ঠিকানা সংগ্রহ করতে যে বেগ পেতে হয়েছে তাতেই বুঝছি, এমন নির্জনবাস আপনি ইচ্ছে ক'রে করেন নি এবং লোকে এখানেও আপনাকে এসে বিরক্ত করবে তা কখনই আপনি চান না।

শচীন্দ্র এই মেয়েটির অসময়ে অকস্মাৎ একাকী আগমনে সত্যই এমন বিস্মিত হয়েছিল যে, সহসা কি ভাবে তাকে সম্ভাষণ করবে ভেবে পাচ্ছিল না। সীমার বিরক্ত করার বারংবার উল্লেখে শচীন্দ্র লজ্জিত হয়ে বললে, না না, বিরক্ত কি, নির্জন বাস আমার একটা খেয়াল। আসুন ভিতরে, হাত মুখ ধুয়ে একটু চা-টা খান, তারপর কথা হবে। ছিঃ ছি, আপনাকে অকারণে বাইরে দাঁড় করিয়ে রেখেছি! ব'লে সীমার সঙ্গে ভিতরে প্রবেশ ক'রে বলতে লাগল, কিন্তু এখানে আপনার খুব কষ্ট হবে। স্ত্রীলোক তো কেউ বাড়িতে নেই।

সীমা হেসে বললে, কেন! এই তো আমিই রয়েছি। অবিশ্যি যে-লোক সারা ভুবন ধাওয়া ক'রে আপনাকে এসে ধরেছে, তাকে স্ত্রীলোক বলতে আপনার রুচিতে বাধবে।

সীমার এই সহজ রহস্যালাপে সে খুশি হয়ে হেসে বললে, আপনার উত্তর শুনে আমার একটা গল্প মনে হ'ল। প্যারিসে একটা দোকানে লেখা ছিল, 'ইংলিশ ইজ স্পোকন হিয়ার'। এক ইংরেজ সফরী অর্থাৎ টুরিস্ট্ সেখানে গিয়ে যা বলে, তা কেউ বোঝে না; সে তো চ'টেই খুন—শেষে প্রপ্রাইটারের পরিচিত একজন ইংরেজীনবিস এলে সফরী বললে, এমন মিথ্যে কথা লিখে রাখার মানে কি? কেউ এখানে ইংরেজী বলে না, এমন কি বোঝেও না। তখন সেই ইংরেজী-জানা ফরাসী ভদ্রলোকটি হেসে বললে, কেন মসিয়ে, আপনি কি এখানে ইংরেজী বলছেন না। ইংরেজী এখানে বলা হয় ছাড়া আর তো কিছু লেখা হয় নি? ফরাসী জুয়াচুরির নমুনা দেখে ইংরেজটি তৎক্ষণাৎ ঘাড় ফিরিয়ে চ'টে চ'লে গেল।

তাই ব'লে আপনি ঘাড় ফিরিয়ে চ'লে যাবেন না। আপনাকে আমার বড্ড দরকার। না না, আপনি ব্যস্ত হবেন না। আমি আপনার চাকরকে দিয়ে সব ঠিকঠাক করিয়ে নিচ্ছি। আপনি কিছুমাত্র ব্যস্ত হবেন না।

চাকরকে ডেকে 'মা-জীর' খিদ্‌মত্ করবার হুকুম দিয়ে সে ছাদে চ'লে গেল। সীমার এত সহজ সপ্রতিভ ভাবে তার মনটাও, কি জানি কেন, বেশ প্রসন্ন হয়ে উঠল। পার্বতীর সংবাদের জন্য তার মনের মধ্যে চঞ্চলতা থাকলেও সে সম্প্রতি তা প্রকাশ করলে না।

কিন্তু শচীন্দ্র যে তাকে না দেখেই, নেপথ্য থেকে 'পার্বতী' ব'লে ডেকে এগিয়ে এসে অপ্রস্তুত হয়ে পড়েছিল, সীমার দৃষ্টি তা এড়িয়ে যায় নি। মনে মনে হেসে বললে, দুই আর দুইয়ে চারই তো হয়। আচ্ছা, দেখা যাক।

## ৫৪

সীমা ইচ্ছা ক'রেই প্রায়পরিচিত আত্মীয়ের মত সহজ নিঃসঙ্কোচ ব্যবহার দিয়ে তার কাজ শুরু করেছিল। অল্প দু-এক দিনের মধ্যেই তার কার্য সাধন করতে হ'লে প্রথম থেকেই শচীন্দ্রের মনে আত্মীয়ের নিশ্চিন্ত সহজ বিশ্বাস উৎপাদন করা আবশ্যক। চাকর-বাকরের কাছে শচীন্দ্রের ছোট বোন ব'লে পরিচয় দিয়ে সে সহজেই তাদের আত্মীয়তা অর্জন ক'রে নিয়েছিল; এবং শচীন্দ্রের সন্তপ্ত চিত্তে এই প্রবাসে তার স্বচ্ছন্দ মনের স্নেহ-প্রভাব বিস্তার করতে তাকে বেশি বেগ পেতে হয় নি।

কলকাতায় তখন অনিন্দিতা দেবীর নাম একেবারে অপরিচিত ছিল না। এক সময় শচীন্দ্রের মনেও নারী-ভবনের কার্যকলাপ সম্বন্ধে কৌতূহল জেগেছিল। আজ সীমার সঙ্গে ব'সে তার নারী-ভবন সম্পর্কে সে বিস্তৃত আলোচনা শুরু ক'রে দিলে।

সীমা তার অভ্যাস এবং নিয়ম অনুসারে তার সমস্ত আলোচনাকে যেমন ভারতবর্ষের মুক্তির প্রসঙ্গে নিয়ে উপস্থিত করে, আজও তেমনি নিজেদের কার্যকলাপ সম্পর্কে বিস্তৃত বিবরণ দিয়ে বললে, কিন্তু এ-রকম কাজ হয়তো আরও দশজন বাংলা দেশে করছে, কিংবা এর চেয়েও অনেক বিস্তৃত সুব্যবস্থিত সুপরিচালিত নারী-প্রতিষ্ঠান হয়তো আরও গ'ড়ে উঠতে পারে, কিন্তু অধুনা ভারতবাসীর যেটা প্রধান কাম্য হওয়া উচিত, সেই স্বাধীনতার উদ্দেশ্য নিয়ে আমাদের প্রত্যেক প্রতিষ্ঠানের সমস্ত কাজকে নিয়ন্ত্রিত করবার চেষ্টা তাদের মধ্যে নেই। আপনার প্রতিষ্ঠিত কমলাপুরীর বিরাট ব্যবস্থার মধ্যেও সেই জিনিসটারই অভাব অনুভব ক'রে এসেছি। পার্বতী দেবীর তো ও-সম্বন্ধে কোনও উৎসাহই নেই, থাকার কথাও নয়। কিন্তু পরাধীন কোনও মানুষের মধ্যে এই

স্বাধীনতার প্রেরণাকে নিদ্রিত রেখে লোকশিক্ষা দেবার রীতিটা তো আমার মতে জীবনের মহত্তম উদ্দেশ্য থেকে বঞ্চিত ক'রে শুধু একটা বিলাসী স্বার্থপর জীব গ'ড়ে তোলারই ব্যবস্থা। এ বিষয়ে আপনার মতটা স্পষ্ট ক'রে জানতে চাই।

শচীন্দ্র হালকাভাবে হেসে বললে, যে মত নিজের কাছেই সুস্পষ্ট নয়, তাকে অন্যের কাছে বলতে গেলে অধিকাংশ বানিয়ে বলাই হয়। জানেন তো আমরা বাংলা দেশের জমিদার; দেশের সঙ্গে আমাদের যেটুকু সম্পর্ক সেটুকু জমিদারি-সংক্রান্ত। সেই জমিদারিটুকুকে রক্ষা করতে হ'লে আমাদের তাকিয়ে থাকতে হয় সূর্যাস্ত-আইনের দিকে। সেই আইনের হাতে আত্মরক্ষা করতে, যাদের দেশ বলেছেন, তাদেরই অস্থিপঞ্জর চূর্ণ না ক'রে আমাদের উপায় নেই। সুতরাং দেশের স্বাধীনতার কথা চিন্তা করবার মনোবৃত্তি কোন কালে আমাদের গ'ড়ে ওঠে না। ইংরেজী শিক্ষার ঢেউয়ে বড় জোর কেউ একটা হাই স্কুল, একটা চ্যারিটেব্‌ল ডিস্‌পেন্সারি, মেয়ে-স্কুল, এই সব ক'রেই বাহবা পেয়ে এসেছি। দেশের স্বাধীনতার কথা চিন্তা করতেও সর্বনাশের আতঙ্কে মনে মনে চ'টে উঠি। স্বাধীনতার কথা আমাদের ভাবতে নেই, ভিতরে ভিতরে এমনি একটা সংস্কার দাঁড়িয়ে গেছে। ভারতবর্ষের— স্বাধীনতা! ও দুটো পরস্পরবিরোধী কথা, কি বলেন, তাই না?

নিখিলনাথের সঙ্গে তর্কে সীমা যে রকম অধৈর্য হয়ে পড়ত, এ ক্ষেত্রে তা হবার কারণ ছিল না। নিখিলনাথের কাছে সে যে প্রকাণ্ড আশা নিয়ে উপস্থিত হ'ত, এখানে তার বিপরীত ধারণা নিয়েই সে শুরু করেছিল। তাই শচীন্দ্রের পরিহাস-ছলেও নিজেদের এই আত্মবিশ্লেষণে বরং একটু খুশিই হ'ল মনে মনে। শচীন্দ্রকে যতটা ইংরেজপদবিলেহী ঘৃতপুষ্ট অপদার্থ শ্রেণীর ব'লে সে ভেবেছিল, সে দেখলে যে ঠিক সে-শ্রেণীর জীব সে নয়। তা ছাড়া, বোধ করি অমায়িক প্রসন্ন আচরণে

শচীন্দ্রের বিশ্বাস এবং বন্ধুত্ব অর্জন করার আবশ্যকও তার ছিল। তাই সে আলোচনাটা অন্য রাস্তায় পরিচালিত করবার চেষ্টা করলে। বললে, কথাটা এক রকম আপনি ঠিকই বলেছেন। স্বাধীনতা আনতে গেলে আপাতবিশৃঙ্খলা এবং সুখ-স্বাচ্ছন্দ্য-শান্তি-বিপর্যয়ের যে ছবি আমাদের চিত্তে জেগে ওঠে, আমাদের 'বোতাম-আঁটা জামার নীচে শান্তিতে শয়ান, পোষমানা প্রাণে' তা ধারণা করতেও আমরা আতঙ্কিত না হয়ে থাকতে পারি না। তবু দেখুন, মানুষের মধ্যে স্বাধীনতা-প্রবৃত্তি এমনি স্বাভাবিক যে, ইচ্ছা ক'রেই হোক বা অজ্ঞাতসারেই হোক, যে-বিধবা-গুলির শিক্ষার ব্যবস্থা আপনি করছেন, তাদের মনে সেই পরাধীনতার শৃঙ্খল ছিন্ন করবার শক্তি দেবার জন্যেই তা করছেন। তাই আপনি আপনার সমস্ত শক্তি, সমস্ত অর্থ, সমস্ত চিন্তা আনন্দে নিয়োগ ক'রে চলেছেন। আপনি ঠিক পথই নিয়েছেন। যে স্বাধীনতার বীজ তাদের মধ্যে আপনি ছড়াচ্ছেন, একদিন তা—

শচীন্দ্র তার নিজের প্রশংসাতেই হোক বা তার কমলাপুরীর নিগূঢ় ব্যাখ্যাতেই হোক, একটু বিচলিত হয়ে বাধা দিয়ে সলজ্জ হেসে বললে, দেখুন, প্রশংসা শোনা পাপ, মিথ্যে প্রশংসা শোনা আরও পাপ। প্রথমত কমলাপুরী সম্বন্ধে কোন প্রশংসাই আমার প্রাপ্য নয়; এর প্রথম থেকে শেষ পর্যন্ত সমস্ত কৃতিত্ব পার্বতী দেবীর। তিনি লক্ষ বার প্রশংসা পাবার যোগ্য, তিল তিল ক'রে নিজেকে দান ক'রে তিনিই এই প্রতিষ্ঠানের প্রাণসঞ্চার করেছেন।—শচীন্দ্র সম্বন্ধে পার্বতীর প্রায় অনুরূপ উক্তিগুলি স্মরণ ক'রে কিছু কৌতুক কিছু কৌতূহলে সে শচীন্দ্রের প্রতি একটা বক্র দৃষ্টি নিক্ষেপ ক'রে নিলে।—তাঁর মধ্যে জনহিতের গভীর প্রেরণা না থাকলে আজ এই প্রতিষ্ঠান সম্ভব হ'ত না—

সীমা হাসি চেপে ভালমানুষের মত সুরে বললে, পার্বতী দেবীও

আপনার সম্বন্ধে প্রায় ওই কথাই বলছিলেন। বললেন, আমি কর্মচারী বই তো নয়। শচীনবাবুই এর সব। সীমা ইচ্ছা ক'রেই কথাটাকে বিকৃত ক'রে বললে।

শচীন্দ্র আহত হয়ে জিজ্ঞেস করলে, কর্মচারী! তিনি বললেন?

হুঁ, বললেন, এর মধ্যে তাঁর কোন হাত নেই, কর্তৃত্বও নেই।

না না, সে কি কথা! তিনিই সব। এর প্রত্যেকটি পরিকল্পনা, প্রত্যেকটি প্রত্যঙ্গ, প্রত্যেকটি অনুষ্ঠান তাঁরই প্রাণের প্রশ্বাসে সঞ্জীবিত। আমি এর কে! আমি কিছুই না। মানবের হিতসাধন কোন দিন আমার চিত্তকে চঞ্চল করে নি। দেশের সেবা, এমন কি বাংলার সেবা কিংবা নারীজাতির মঙ্গলসাধন, কোন কালে আমার চিত্তে স্থান পায় নি। আমার পত্নীর স্মৃতিকল্পে যে-কোন একটা কিছু করতে পারলেই আমি তৃপ্ত হতাম। পার্বতী—পার্বতীই তাঁর প্রাণ দিয়ে হৃদয় দিয়ে এবং অক্লান্ত সেবা দিয়ে একে গ'ড়ে তুলেছেন। তা নইলে জনহিত-টিত ও-সব আমি কখনও চিন্তাও করি নি। কর্মচারী! তিনিই কমলাপুরীর অধিষ্ঠাত্রী দেবী।

কথাটা ব'লেই শচীন্দ্রের নিজেরই বিসদৃশ বোধ হতে লাগল। সে লজ্জিত হয়ে চুপ ক'রে গেল। উচ্ছ্বাসের মুখে তার পত্নীর স্মৃতির প্রতি এ যেন এক প্রকার অবমাননা। সে অন্যদিকে ফিরে নিজের এই অপরাধ অনুভব করতে চেষ্টা করতে লাগল, কিন্তু অল্পক্ষণের মধ্যেই সে ভাব তার মন থেকে মুছে গিয়ে পার্বতী যে নিজেকে 'কর্মচারী মাত্র' ব'লে উল্লেখ করেছে, পরিত্যক্ত পার্বতীর সেই উক্তি অভিমানজনিত কল্পনা ক'রে, অনুতপ্ত চিত্তে মনে মনে সেই বিষয় আলোচনা করতে লাগল।

শচীন্দ্রের ও পার্বতীর মনোভাব সম্বন্ধে সীমার আর কোন সন্দেহ রইল না। 'অধিষ্ঠাত্রী দেবী' কথাটা তার কানে কৌতুকাবহ বোধ

হ'লেও কথাটাকে সে সম্পূর্ণ এড়িয়ে গেল। যদিও তার মনে আর সন্দেহ ছিল না যে, শচীন্দ্র তার কথায় তাদের কাজে এসে যোগ দেবে না, তবু সে একবার শেষ চেষ্টা ক'রে দেখলে। নিজেকে গুছিয়ে নিয়ে মনে মনে একটা মোটামুটি রিহার্সাল দিয়ে, সংগত অথচ ভাবালুতার আভাসে স্নিগ্ধ গভীর স্বরে সে বলতে লাগল, দেখুন, সত্যি কথা বলতে কি, জনহিতব্রত, অর্থাৎ নিছক লোকের মঙ্গলের জন্যে কিছু করা মানুষের পক্ষে স্বাভাবিক নয়। ওটা সভ্যজগতে শুরু হয়েছিল আত্ম-রক্ষার্থে। ক্রমে মানুষ যত পাকা সামাজিক জীব হয়ে উঠতে লাগল, ততই ও-জিনিসটার উপর একটা মহত্তর উদ্দেশ্য আরোপ করলে এবং পুণ্যলোভী মানুষকে পরহিতসাধনে প্রলুব্ধ ক'রে তুললে। কিন্তু স্বাধীনতার ইচ্ছা আমাদের জন্মগত মজ্জাগত, সুতরাং স্বাভাবিক। তাই মানুষ প্রতিনিয়ত ধর্মের মধ্যে, সমাজের মধ্যে, রাষ্ট্রের মধ্যে কেবল মুক্তি কামনা ক'রে চলেছে। আর এক দল স্বার্থান্বেষী মানুষ যুগের পর যুগ এদের বাঁধতে চেয়েছে বৈরাগ্যের, স্বর্গের, শান্তির লোভ দেখিয়ে। কিন্তু পারে নি। মানুষের চাপে মানুষ মুক্তির নিশ্বাসের জন্যে হাঁপিয়ে উঠেছে। সেই আদিম তৃষ্ণা, সেই মহান চেষ্টা, কেউ টুঁটি চেপে মারতে পারে না। সেই তৃষ্ণা এই আমাদের মধ্যেও,—জড় ব'লে, নির্জীব ব'লে, মৃত ব'লে যাদের জীবিতের অধিকার থেকে বঞ্চিত করা হয়েছে, তাদের মধ্যেও—তীব্র ব্যাকুল চিত্তপ্লাবী কান্নায় ফেটে পড়তে চাচ্ছে। স্বভাবের সেই মহত্তম, পবিত্রতম সম্পদলাভে চিরদিন কেন আমরা নিজেদের বঞ্চিত ক'রে রাখব? একমুষ্টি উচ্ছিষ্টের লোভে মহাকাশের মূল্যে ক্রয় করা লৌহপিঞ্জরের মধ্যে ব'সে আমরা নিমীলিত নেত্রে ইষ্টনাম জপ করব কেন?

বলতে বলতে সীমা উঠে এসে সহসা শচীন্দ্রের দুটো হাত ধ'রে বললে, দেখুন, আপনার চাকরদের কাছে আপনার বোন ব'লে আমি পরিচয় দিয়েছি। এই প্রগল্‌ভা ছোট বোনটির কথা শুনুন। ঝেড়ে ফেলুন আপনার ভাববিলাসী মনের জড়তা। নেমে আসুন আপনার সমস্ত শক্তি নিয়ে, যেখানে মানুষের চাপে মানুষ পিষে মারা যাচ্ছে, মানুষের দেবতা যেখানে নিয়ত লাঞ্ছিত হচ্ছে। আপনার সমস্ত অর্ঘ্য দিয়ে সেই মহাশ্মশানকে মুক্তিতীর্থে পরিণত করুন। ব'লে সে ভাবাবেগে অভিভূত হয়েই যেন তার স্থির দৃষ্টি আকাশের দিকে তুলে চুপ ক'রে পাশে ব'সে পড়ল।

শচীন্দ্র অবাক হয়ে চাইল তার মুখের দিকে। ভাবলে এমনি ক'রে নিজেকে ভুলে একটা মহত্তর কাজের মধ্যে সম্পূর্ণ আত্মহারা হতে পারলে সে বেঁচে যেত। এই অপরিচিতা তন্বী মেয়েটির অপূর্ব নিষ্ঠা, দেশের কাজে আত্মদানের মহত্ত্ব তাকে অভিভূত করতে লাগল। কি যে তার কাজের স্বরূপ, তা সে ঠিকমত জানে না; কিন্তু এই নিঃসঙ্গ মেয়েটি যে তার গৃহ, তার সমাজ, তার ব্যক্তিগত সমস্ত সুখ-স্বাচ্ছন্দ্য আরাম-আনন্দ পরিত্যাগ ক'রে বেরিয়ে পড়েছে, সহায়-সহানুভূতি-বিহীন নিষ্ঠুর সংসারের মধ্যে তাদেরই জন্য, যারা তার আহ্বানকে বাতুলের প্রলাপ ব'লে অশ্রদ্ধা করবে, এরই করুণা তার মনকে গভীর ভাবে স্পর্শ করলে। তবু তার বড় প্রিয় সেই স্মৃতি-মন্দিরের পবিত্রতা অন্য সাংসারিক বিক্ষোভের আঘাতে আবিল হয়ে উঠবে, এ সে ভাবতে পারে না।

সে ধীরে ধীরে বলতে লাগল, দেখুন, আপনার বাইরের পরিচয় আমি জানি নে; কিন্তু এই অল্পক্ষণের মধ্যে আপনার অন্তরের যে পরিচয় আমি পেয়েছি, তাকে তুচ্ছ করতে পারি এত স্পর্ধা আমার নেই। আপনার বয়স অল্প কিন্তু আপনার ত্যাগে, আপনার নিষ্ঠায়

আপনি আপনার বয়স এবং আপনার বন্ধনকে অতিক্রম ক'রে গিয়েছেন। সমস্ত বন্ধনকে অতিক্রম করতে না পারলে কেউ আপনার মত এমনি ক'রে বেরিয়ে পড়তে পারে না। সেই বন্ধনই আমাকে আমার ক্ষুদ্র প্রচেষ্টার মধ্যে এমন ক'রে আবদ্ধ ক'রে রেখেছে। শক্তি আমার কিছুই নাই, যা নিয়ে আপনার বিরাট মুক্তি-কামনার তীর্থে অর্ঘ্য দান করতে পারি। ব'লে একটু থেমে বললে, পার্বতী দেবী ছাড়া আজ আমার পক্ষে এ-প্রতিষ্ঠানও গ'ড়ে তোলা অসম্ভব হ'ত। বাকি আমার যেটুকু শক্তি, সে আমার পিতৃদত্ত অর্থ—তার যতটুকু আমি কমলাপুরীর কল্যাণে ব্যয় করি ততটুকুই আমার সান্ত্বনা এবং যতটুকু আমার নিরুদ্দিষ্ট পুত্রের স্মরণে সঞ্চিত রাখি সেইটুকুই আমার নিরাশ্রয় চিত্তের দুরাশা, বাকি আর আমার কিছুই নেই। আপনি আপনার নারী-ভবনকে আপনার মুক্তিমন্ত্রে গ'ড়ে তুলুন, কমলাপুরীর সমাধি-মন্দিরকে সমাধিক্ষেত্র ব'লেই জানবেন, সে আমার ব্যক্তিগত জীবনের গোপন তীর্থ। আমাকে ক্ষমা করবেন, বাইরের জনতার মুক্তি-কোলাহল দিয়ে আমার সেই নির্জনতাকে ক্ষুব্ধ করা আমার পক্ষে সম্ভব নয়।

সীমা মনে মনে বিরক্ত হয়ে উঠল। ভাবলে, রঙ্গদার কথাই ঠিক। এরা আবার জমিদারির মায়া, টাকার মায়া ছাড়বে! বেশ মজার কথা; অর্ধেক টাকা মৃতা পত্নীর জন্যে সমাধি আর বাকি টাকা হারানো ছেলের জন্যে জমা, আছে বেশ! এই সব প্যানপেনে লোকেরা কি ইচ্ছে ক'রে নাববে? গুঁতোর চোটে এরা বাবা বলে। দাঁড়াও, তোমাকে একবার রঙ্গদার হাতে ফেলি, সেই তোমার ঠিক ওষুধ। ওসব নাকে কান্নার ভব্য চারুকলার সে ধার ধারে না। ভাবলে, দেশটা জুড়েই কি এই যাত্রার দলের নায়ক-নায়িকা ছাড়া আর মানুষ নেই? দাঁড়াও, তোমাকে নিয়ে একবার খাঁচায় তো পুরি, তার পর—

মুখে অত্যন্ত সহৃদয় বন্ধুত্বের ভাব টেনে এনে সে বললে, দেখুন, আমি না জেনে হয়তো আপনাকে অকারণে উত্যক্ত করেছি। আপনার নির্জন-সাধনার পবিত্রতাকে আমার অশান্ত চিত্তের কোলাহল দিয়ে আমি নষ্ট করতে চাই না। আপনার কমলাপুরী দেখে আমার মনে হয়েছিল যে, আমার দেশের মুক্তিকামনার পথে আপনি আমার কাজ অনেকখানি এগিয়ে রেখেছেন। তাই বড় আশা করেছিলাম যে, আমার ক্ষুদ্র শক্তি দিয়ে যা সম্ভব হয় নি, আপনার সাহায্যে তাকে সফল ক'রে তুলব। কিন্তু বুঝিতে পারছি, আপনার মন অন্য সুরে বাঁধা। আপনাকে আর বিরক্ত করব না। কালই আমাকে ফিরে যেতে হবে; আমার অনেক কাজ প'ড়ে আছে। তা ছাড়া— ব'লে সে যেন চিন্তাকুল হয়েই একটু চুপ করলে।

শচীন্দ্র এই মেয়েটির হতাশপীড়িত চিত্তের ব্যথিত কণ্ঠে একটু লজ্জিত হয়ে বলতে লাগল, দেখুন, অকারণে আমার শক্তি সম্বন্ধে একটা আশা পোষণ করেছিলেন ব'লেই আজ হতাশার কথা বলছেন। আমাকে আর লজ্জা দেবেন না। যে তুষের শস্য কীটে নিঃশেষ করেছে, তাকে আছাড় মারলে আর কি কিছু পাবেন? কিন্তু কি যেন বলতে গিয়ে আপনি চুপ ক'রে গেলেন; কেন? কোন কথা কোন ভর্ৎসনাই আমার পক্ষে অপ্রযুজ্য নয়। এই কথাই তো বলছিলেন যে, তা ছাড়া আপনার অপদার্থতা এত স্পষ্ট ক'রে আগে বুঝতে পারি নি; অকারণে দেশের কাজের এতগুলো পয়সা এবং সময় আপনার অপব্যয় হ'ল। আপনি যদি কিছু না মনে করেন তবে আমার সামান্য শক্তি অনুসারে আপনাকে অল্প কিছু পাথেয়-স্বরূপ দেব, আর—

সীমা বাধা দিয়ে বললে, না না, ও-রকম কথা আপনার সম্বন্ধে আমার মনেই হয় না। আমি অন্য কথা ভাবছিলাম। কিন্তু আপনাকে

সে কথা জানালে আমার নবলব্ধ বন্ধুটি আমাকে ক্ষমা করবেন কি না, তাই ভাবছি।

নবলব্ধ বন্ধু বলতে নিজের কথা মনে ক'রে শচীন বললে, আমি কিছু মনে করব না। আপনি নিচিন্ত মনে যা খুশি ব'লে যেতে পারেন, শক্তি আমার অবশ্য—

না না, আপনার কথা হচ্ছে না। আমি পার্বতী দেবীর কথা বলছি। ব'লে সে আবার চিন্তাকুল হয়ে পড়ল।

পার্বতী! শচীন্দ্র উৎকণ্ঠিত হয়ে সোজা হয়ে বসল। বলুন, তিনি কি বারণ করেছেন নাকি বলতে?

মনে মনে কৌতুক অনুভব ক'রে নিরীহ কণ্ঠে সীমা বললে, না, ঠিক বারণ করেন নি। তবে তিনিও এখানে আমার সঙ্গেই আসছিলেন কিনা। তা, হঠাৎ আসা বন্ধ হয়ে গেল।

শচীন আরও উৎকণ্ঠা প্রকাশ ক'রে বললে, কেন, তিনি কি অসুস্থ হয়ে পড়েছেন? কই, এসে তো কিছু বলেন নি!

অসুস্থ হয়ে পড়েছেন বললে ঠিক হবে না। আমি ভেবেছিলাম, আপনি জানেন। মানে—

আমি ঠিক বুঝতে পারছি না। আপনি দয়া ক'রে একটু খুলে বলুন।

সীমা নিজের অভিনয়ে খুশি হয়ে একটু বেধে বেধে বললে, তিনি তো আজ মাস দুই কি-একটা কলিক-পেনে ভুগছেন। আমার সঙ্গে আসার সব ঠিক। তা কলকাতায় এসে কাল এত ব্যথা হ'ল যে, আর আসা সম্ভব হ'ল না। ডাক্তার তো বলেছে অ্যাপেণ্ডিসাইটিস। অপারেশন করা দরকার।

অ্যাপেণ্ডিসাইটিস! তাঁকে ফেলে এলেন? মানে, তাঁকে দেখবার কে রইল? আমার বাড়িতে তো কোন— একটা নার্স ঠিক ক'রে—

সীমার হাসি বাধা মানতে চাইছিল না। অনেক সামলে কৌতুকের হাসিকে চেষ্টায় একটু সহান্থভূতির হাসিতে পরিণত ক'রে সে বললে, কিছু চিন্তা করবেন না। তাঁকে আমাদের বাড়িতে মার কাছে দাদার হেপাজতে রেখে এসেছি। বেলগাছিয়াতে আমার এক দাদা ডাক্তার আছেন, তাঁকে দিয়ে পরশু গিয়ে সব বন্দোবস্ত করব ব'লে পার্বতী দেবীকে কথা দিয়ে এসেছি। তাই তাড়াতাড়ি করছি। আপনাকে বললে যে আপনি চিন্তিত হয়ে পড়বেন—এই আশঙ্কায় বোধ হয় তাঁর আপনাকে জানাতে আপত্তি ছিল। তা ছাড়া আপনার মন-টন ভাল নেই, আপনার শান্তি নষ্ট করতে বোধ হয়—

শান্তি নষ্ট! পার্বতীর অভিমানের ধাক্কাটা মনে মনে অন্থভব ক'রে বললে, আমার ভারি অন্যায় হয়ে গেছে। স্বার্থান্ধ হয়ে আমি এই দু মাস কারও সংবাদই নেই নি। ওঃ, তিনি আমার জন্যে যা করেছেন! জানেন, বিলেতে আমি মরতেই বসেছিলাম। তিনি সেবা ক'রে আমায় বাঁচিয়ে তুলেছিলেন। ছি ছি! ব'লে সে নিতান্ত অন্থতপ্ত হয়েই চিন্তা করতে লাগল।

শিকার ফাঁদে পা রাখলে শিকারীর মনে যেমন উল্লাস উত্তেজনার সৃষ্টি হয়, অথচ স্তব্ধ নিষ্ঠুরতার জমাট মূর্তির মত তার দিকে সে স্থির উদ্‌গ্রীব হয়ে চেয়ে থাকে, সীমা ঠিক তেমনি ক'রে শচীন্দ্রের মনের গতিবিধি লক্ষ্য করেছিল। অল্প অপেক্ষা করতেই তার শেষ প্লানটুকুও পূর্ণ হ'ল।

শচীন বললে, আপনি আজই কলকাতা থেকে এসেছেন তাই বলতে লজ্জা হচ্ছে। দেখুন, শেষ-রাত্রে একটা ট্রেন আছে, কাল সন্ধ্যায় পৌঁছবে। আমি বরং তাতে চ'লে যাই। আমাকে আপনার বাড়ির ঠিকানাটা ব'লে দিন, তা হ'লেই হবে। কিছু মনে করবেন না। কিছুমাত্র আতিথ্য করতে পারলুম না, আবার আপনাকে একলা—

সীমা হেসে বললে, আমার কিছু কষ্ট হবে না। আমি সঙ্গেই যেতে পারব। ও রকম ট্রাভল্ করা আমার অভ্যাস আছে। আমি গেলে দাদাকে দিয়ে সব ঠিক ক'রে দেব। আপনি কিছু সঙ্কোচ করবেন না। দমদমায় আমাদের বাড়ি, সেখান থেকে বন্দোবস্ত করা সোজাই হবে।

৫৫

পরদিন সন্ধ্যাবেলায় শচীন্দ্রনাথ অত্যন্ত সহজে দমদমে সীমা এবং রঙ্গলালের আস্তানায় খাঁচায় এসে বন্দী হ'ল।

সীমা বলেল, পার্বতী দেবীর স্বাস্থ্য সম্বন্ধে আপনি নিশ্চিন্ত হতে পারেন, শচীনবাবু। তিনি কমলাপুরীতে খোসমেজাজে বহাল তবিয়তে ফিরে গেছেন। সম্প্রতি কিছু দিন আপনাকে আমাদের এখানে অতিথি হয়ে থাকতে হবে। আমাদের কাজ শেষ হ'লে আপনার সম্বন্ধে বিবেচনা করা যাবে। আশা করি, নির্জনবাসের বিঘ্ন আমাদের এখানে আপনার বেশি হবে না।

শচীন অবাক হয়ে জিজ্ঞাসা করলে, মানে?

মানে, আপনি এখন আমাদের বন্দী। আপনার পিতৃদত্ত অর্থের কিছুটা দেশের মুক্তি-ফণ্ডে আপনার দক্ষিণা দিতে হবে। তাতে আপনার এবং দেশের দুয়েরই মঙ্গল। মৃত পত্নী এবং নিরুদ্দিষ্ট পুত্রের উদ্দেশে অযথা অর্থ ব্যয় করার চেয়ে প্রজাদের রক্ত তাদেরই মুক্তিকল্পে উৎসর্গ করুন—তাতে প্রজারাও রক্ষা পাবে, আপনিও; আর আমাদেরও পরিশ্রমের কিছু লাঘব হবে।

আপনাদের! আপনারা কে?

আমরা আপনাদেরই ভাই বোন। যাদের আপনারা সরকারের সুনের গুণে অ্যানার্কিস্ট্ ব'লে অভিহিত ক'রে থাকেন। যারা দেশ ঘর

আত্মীয়-স্বজন সুখ-সম্পদ সব ছেড়ে আপনাদেরই মুক্তির জন্য মৃত্যুপণ করেছে। নিজের দেশের স্বাধীনতার আকাঙ্ক্ষার অপরাধে যারা শিকারের জন্তুর মত বনে জঙ্গলে গৃহহীন অন্নহীন হয়ে বিতাড়িত হয়ে বেড়িয়েছে। আমরা পরপদানত দেশের সেই হতভাগ্যের দল। আশা করি, আমাদের এই মুষ্টিভিক্ষাটুকু থেকে আপনার রাজসিক দয়ার্দ্র চিত্ত আমাদের বঞ্চিত করবে না।

শচীন্দ্রনাথ চুপ ক'রে ভাবতে লাগল। অকস্মাৎ এমন একটা অভাবনীয় বিপদের মধ্যে যে পড়তে পারে, এ যেন সে কল্পনাতেই আনতে পারলে না। এ যেন সত্য নয়—স্বপ্ন। সীমার অকস্মাৎ আবির্ভাব থেকে আরম্ভ ক'রে তার সমস্ত আচরণ কেন যে তার কাছে এতক্ষণ অস্বাভাবিক লাগে নি ভেবে সে নিজেই অবাক হ'ল। এখন আর নিজেকে মূঢ় ব'লে ভৎর্সনা ক'রে কোনও ফল নেই। তার প্রাণ পর্যন্ত যে সংশয়, এক মুহূর্তের মধ্যে সে কথা কল্পনা ক'রে মনে মনে তার বুকটা একটু যেন দ'মে গেল। নিতান্ত ভীরু প্রকৃতি না হ'লেও এই নিশ্চিন্ত মৃত্যুর কবলে প'ড়ে মনের উদ্বেজিত অস্বস্তিকে সান্ত্বনা দানে শান্ত ক'রে রাখতে পারছিল না। মহৎ কর্মের অজুহাতে যারা নিষ্ঠুরতায় বা হত্যায় প্রবৃত্ত হয় তাদের চিত্তে করুণা উদ্রেক করবার চেষ্টা যে বাতুলতা মাত্র—এ কথা বুঝতে তার দেরি হয় নি। তার প্রথম প্রবৃত্তি হ'ল যে, একটা মোটা 'চেক' সই ক'রে বেরিয়ে গিয়ে পুলিসের হাতে এদের সমর্পণ করে। কিন্তু নিজের ছেলেমানুষি কল্পনাবৃত্তিতে নিজেরই হাসি পেল। প্রথম তো, টাকাটা হাতে না পেয়ে তাকে মুক্তি দেওয়ার কথা পাগলের জল্পনা বই আর কিছু নয়। তারপর পুলিসের সাহায্য নিলেও এদের সন্ধান সে দেবে কেমন ক'রে? নিশ্চয়ই ধরা পড়বার মহৎ আকাঙ্ক্ষায় এরা এখানে অপেক্ষা করবে না। তা ছাড়া ভবিষ্যতে অবশ্যই এরা তার প্রতিশোধের চেষ্টা না ক'রে ছাড়বে না। সুতরাং

সঙ্কোচ আত্মাভিমান দক্ষিণ-পবন স্পর্শে মেঘের মত অপসারিত হয়ে গেল।

আয়নার সামনে দাঁড়িয়ে প্রসাধনের অবকাশে সে আজ প্রথম যেন লক্ষ্য করলে, তার কপালের বলিরেখা বিস্তৃত গভীর, তার চোখের দৃষ্টি নিষ্প্রভ সঙ্কুচিত; সমস্ত মুখের উপর তার আসন্ন যৌবন-বিদায়ের সুনিশ্চিত ছায়া। একটা ম্লান হাসিতে তার মুখটা একটু করুণ হয়ে এল।

বৃদ্ধ ভোলানাথ তার বাবুর কথায় একটুও কান দেয় নি। এত বড় আনন্দের দিন আজ তার জীবনে সে কল্পনাও করতে পারে না। এত বড় উৎসব শচীন্দ্রের বিবাহের দিনও তার কাছে মনে হয় নি। আজ প্রথম দর্শনেই সে খোকনবাবুর মনোহরণ করবার উচ্ছ্বসিত আশায় তার সবচেয়ে মূল্যবান রঙিন পোশাক সে পরেছে। মাথায় পরেছে ফিরোজা রঙের পাগড়ী, ধোপদুরস্ত কাপড়ের উপর চড়িয়েছে সাদা সাটিনের আচকান, ( পায়জামা সে কোনকালে পরতে পারে না, ) পায়ে দিয়েছে শুঁড়তোলা জরিদার নাগরা। হাতে একটা রূপা-বাঁধানো সোঁটা—দেখলে হঠাৎ একটা পশ্চিমা রাজারাজড়ার মত মনে হয়। তার প্রকাণ্ড দেহও আজ যেন আর ন্যুব্জ দেখায় না।

শচীন্দ্র তাকে দেখে হেসে ফেললে, ও কি ভোলাদা, করেছ কি, তোমার বউমা তোমাকে চিনতেই পারবে না যে! ভাববে, কোন্ রাজাবাদশাই বা এল হঠাৎ!

ভোলানাথ সগর্বে বললে, চিনবে না কি! চিনতেই হবে যে। আর আমরা নফর মানুষ; পরের বাড়ি যাচ্ছি, তা তারা একটিবার চোখ মেলে দেখুক যে, কেমন বাড়ির বউরে তারা ঘরে ঠাঁই দেবার ভাগ্যি পেয়েছে। ঘরে ঠাঁই দেওয়া সে কি সোজা কথা বাবু? মা আমার রাজরাণী।

তার রাজরাণী বধূমাতার আশ্রয়দাতার স্পর্ধার বিরুদ্ধে এ যেন তার যুদ্ধ-সজ্জা।

একটা ট্যাক্‌সি ক'রে দুজনে বেরিয়ে পড়ল। ভোলানাথের উৎসাহ যেন বাধা মানতে চাইছে না। কি ক'রে এক মুহূর্তেই খোকনবাবুর মনটা জয় ক'রে তার পূর্ব গৌরব প্রতিষ্ঠিত রাখবে এই তার এক সমস্যা। সামনের সীট থেকে ঘুরে বললে, বাবু, খোকনবাবুর জন্যে একটু মেঠাই কিনে নিয়ে যাই। আর একটা বড় কাঠের ঘোড়া। আমার পিঠে ঘোড়া-ঘোড়া খেলতে বড় ভালবাসত।

বৃদ্ধের কল্পনা খোকনের সেই শিশুকালকে অতিক্রম ক'রে এগোতে পারে না। তার রকম দেখে শচীন্দ্র হেসে বললে, খোকন কি আর এতটুকুনটি আছে? কাঠের ঘোড়ায় তার মানহানি হবে যে। তবু সে বৃদ্ধের উৎসাহকে ক্ষুণ্ণ না ক'রে কিছু মিষ্টি, চকোলেট, এয়ারগান প্রভৃতি উপহার-দ্রব্য কিনে দিল। কমলার জন্যে দ্বিধায় সঙ্কোচে প'ড়ে সে কিছু কিনতে পারলে না। কে জানে, কমলার পছন্দ এখন কেমন হয়েছে!

## ৬৩

শচীন্দ্র ও ভোলানাথ যখন গিয়ে মালতীদের বাড়ি পৌঁছল, তখন দ্বিপ্রহরের দীর্ঘ দিবানিদ্রা সমাপন ক'রে মালতীর মাতুল বাইরের ঘরে উবু হয়ে ব'সে, হাঁটুর কাপড় খসিয়ে, একটি থেলো হুঁকোয় তাম্রকূট সেবনে ও আলস্যচর্চায় রত। ইন্সপেক্টর হত্যার কথা সে শুনেছিল, তারই তাড়সে সর্বদাই তার প্রাণে একটা আতঙ্ক জেগে ছিল। পারতপক্ষে নিদ্রার সময় রাত্রে বা দিনে ঘরের জানলা দরজা সে মুক্ত রাখত না। আজও অভ্যাসমত চতুর্দিক বন্ধ ক'রেই অন্ধকূপের মধ্যে ব'সে সে তাম্রকূট ধ্বংস করছিল। কড়া-নাড়ার আওয়াজে অকস্মাৎ চকিত হয়ে তার হাত

কেঁপে কলকে থেকে জ্বলন্ত কয়লা বিছানার উপর প'ড়ে গেল। বিছানা ঝাড়তে; কাপড় সামলাতে ব্যতিব্যস্ত হয়ে হুঁকার জল ফেলে একটা কাণ্ডই বাধিয়ে দিলে সে। হত্যাকারীদের কেউ যে দরজায় উপস্থিত সুতরাং তার যে প্রাণ সংশয়, এ-বিষয়ে তার লেশমাত্র সন্দেহ ছিল না। কড়া-নাড়ার কোনও প্রকার প্রত্যুত্তর দেওয়া সে সমীচীন বোধ করলে না। ভিতর দিকের দরজা খুলে কাপড়ের খুঁট গুঁজতে গুঁজতে সটান সে মালতীর দরজায় গিয়ে উপস্থিত হ'ল।

বঁটি পেতে মালতী অজয়ের জন্যে ফল ছাড়িয়ে থালায় সাজাচ্ছিল। মাতুলও নিত্য এই ফলের অংশীদার। মালতী তার ভাব দেখে অবাক হয়ে বললে, কি মামা, ব্যাপার কি? কিছু চাই নাকি?

মালতীকে দেখে কতকটা সম্বিত ফিরে পেয়ে, সে বেশ জুত ক'রে দরজার বাইরে একটা মোড়ায় জ'মে ব'সে বললে, কাল যে সেই খাজুর দিইছিলে, তা একটু টক হলি কি হয়, খাতি বড় সরেশ। আছে না-কি দুটো? বাইরের ঘটনা যে প্রণিধানযোগ্য, তা তার ব্যবহারে প্রকাশ পেল না। দুটি নারী ও একটি শিশুর সে রক্ষক। দিবা দ্বিপ্রহরে কড়া-নাড়ার আওয়াজে যে সে আতঙ্কিত হয়ে পলায়ন করেছে, এ কথা প্রকাশ করা দুরূহ। সুতরাং ইতিহাসে এমন ঘটনা ঘটে নি, এই তার ভাব।

মালতী একটু হেসে গোটা কয়েক প্রুন তার হাতে তুলে দিলে। তারই গোটা দুই সে গালে ফেলে দিয়ে রসচর্চায় সবে মন দিয়েছে, এমন সময় বিরক্ত ভোলানাথের হাতের কঠিন তাড়নে কড়া কর্কশ নিনাদে পাড়া চকিত ক'রে তুললে। মাতুল দুই হাতে কান ঢেকে মাথা নিচু ক'রে চর্বণের অবসরে বললে, হম্‌ন্, হম্‌ন্; ওই আবার নাড়তি লেগেসে। হম্‌ন্, নেসে নেসে, সব কটারে নেসে এবার। হম্‌ন্, হম্‌ন্।

মালতী বললে, কে ডাকছে যে মামা! কি বকছ বিড়বিড় ক'রে? যাও, খুলে দেখ গে, কে ডাকে!

আর দেখিসি! বুঝতি পাস্‌স না? নেবে, এবার সব কটারে নেবে। আমারেও সাড়বে না।

মালতী এতক্ষণে ব্যাপারটা কতকটা বুঝতে পেরে হেসে ফেললে, ও, তাই বুঝি ভয়ে পালিয়ে এসেছ? ভ্যালা লোককে আমাদের পাহারায় দিয়ে গেছেন নিখিলবাবু। অজয়, আয় তো বাবা দেখি কে! হয়তো নিখিলবাবুই এসে থাকবেন। বাইরে দাঁড়িয়ে, বেচারা কি ভাবছেন বল তো মামা?

নিখিলের কথাটা মাতুলের মনে উদয় হয় নি। সে তৎক্ষণাৎ আশ্বস্ত হয়ে বললে, ও, তাই কও। আমুও তো তাই কই। আমি থাকতি কোন্ বেডা আসতি ভরসা করবে! চল চল, আমুউ যাব অ্যানে। এস তো বাবা অজয়, দোরডা খুলে দেবে।

মালতী চ'টে বললে, থাক্, তোমার আর আদিখ্যেতায় কাজ নেই। আয় অজয়।

আরে, চট ক্যান্। চারদিক সামাল দিতি হয় তো!

* * *

কড়া-নাড়া ও গোলমাল শুনে কমলাও বাইরের ঘরের দরজার আড়ালে মালতীর কাছে এসে দাঁড়িয়ে ছিল।

অজয় দরজা খুলে ভোলানাথকে দেখে একটু থমকে গেল। প্রকাণ্ড রঙিন পাগড়ী, প্রকাণ্ড চেহারা, চক্‌চকে পোশাকে ভোলানাথকে দেখে সে সসম্ভ্রমে একটু পিছিয়ে এল। উঁকি মেরে 'এডা আবার কেডা!' ব'লে মাতুল ঘরের এক কোণে গিয়ে আশ্রয় নিলে।

ভোলানাথ অজয়কে আশ্চর্য হয়ে দেখছিল। সেই শিশুকালের শচীন্দ্রনাথ যেন আরও সুন্দর হয়ে ফিরে এসেছে। সেই নাক চোখ,

সেই মুখ, গালের উপর তিলটি পর্যন্ত হুবহু এক। দুই হাতে বুকের মধ্যে জড়িয়ে ধ'রে তাকে আদর করবার জন্য ভোলানাথের মন আকুল হয়ে উঠেছিল। তবু, বাবুর কথামত নিজেকে সামলে রেখে সে অজয়কে জিজ্ঞাসা করলে, খোকাবাবু, এটা কি নিখিলবাবুর বাড়ি বাবা ?

হ্যাঁ।

ভোলানাথের গলার প্রথম আওয়াজ শুনেই কমলা যেন কেমন হয়ে গেল। অবরুদ্ধ স্মৃতির দুয়ারে ঘা পড়ল যেন। সমস্ত অতীত যুগের চেনা কণ্ঠস্বর যেন তার স্মৃতিকে মথিত ক'রে চারদিক থেকে মৃত্যুপারের ইতিহাসকে সজীব প্রত্যক্ষ ক'রে তুলতে চাইছে। এই কণ্ঠস্বরের ছায়াপথ অবলম্বন ক'রে পরপারের নির্বাসিত কূল থেকে তার মনটা পৃথিবীর আত্মীয়লোকের কূলে উপনীত হবার জন্যে আকুল হয়ে উঠছে। ললাট কুঞ্চিত ক'রে সে তার মনের অন্ধকার কক্ষগুলির মধ্যে যেন তার দৃষ্টিকে কঠিন বলে প্রসারিত করবার প্রয়াসে নিয়োজিত করতে চাইছে।

ভোলানাথ ততক্ষণে ঘরের মধ্যে প্রবেশ করেছিল। সকলেই স্তব্ধ। মালতী সভয়ে কৌতূহলে এই রাজসজ্জায় সজ্জিত বিরাট ব্যক্তিটিকে দেখছিল। কমলা ভোলানাথের উষ্ণীষ-পরিহিত মূর্তি দেখে তার কণ্ঠস্বরের সঙ্গে কোন যোগাযোগ সাধন করতে পারছিল না। এমন সময় ভোলানাথের দৃষ্টি কমলের উপর পতিত হতেই সে তার পাগড়ী উন্মোচন ক'রে এগিয়ে এল। মা, মাগো, আমায় চিনতে পারছ না মা ? আমি যে তোমার সন্তান ভোলানাথ। ব'লে আটাসোঁটা জামা-জামিয়ার সুদ্ধ প্রকাণ্ড দেহ নিয়ে সাষ্টাঙ্গে মাটিতে প'ড়ে কমলাকে প্রণাম ক'রে উঠে দাঁড়াল। এক মুহূর্তের মধ্যে কমলার স্মৃতির অবরুদ্ধ দ্বার খুলে গেল। সে চীৎকার ক'রে 'ভোলাদা!' ব'লেই হতচেতন হয়ে লুটিয়ে পড়ল মাটিতে।

কি হ'ল! কি হ'ল! দিদি, দিদি গো! ব'লে ডাকতে ডাকতে

কমলার মাথাটা কোলে তুলে মালতী ব'সে প'ড়ে বললে, জল, জল! অজয়, বাবা, দৌড়ে একটু জল নিয়ে আয়। ওগো, এ কি হ'ল! দিদি, ও দিদি, কথা কও। ব'লে সে হাপুস নয়নে কাঁদতে লাগল। অজয় দৌড়ে গেল জল আনতে।

ভোলানাথ থতমত খেয়ে তাড়াতাড়ি বেরিয়ে অদূরে ট্যাক্সিতে উপবিষ্ট শচীন্দ্রকে ডেকে বললে, বাবু, শিগ্‌গির এস। মা যেন কেমন হয়ে পড়েছে! ভির্মি গেছে।

মাতুল ব্যস্তসমস্ত হয়ে শুধু 'তাই তো, তাই তো, এ যে যায়' বলতে বলতে অকারণে সমস্ত ঘর চামচিকের মত ঘোরাঘুরি ক'রে বেড়াতে লাগল।

কমলা অজ্ঞান হয়ে পড়েছে শুনে শচীন্দ্রের মনে এতক্ষণ যে দ্বিধা সঙ্কোচ জড়তা ছিল, এক নিমিষে সব ঘুচে গিয়ে কূলে উপনীত নিমজ্জমান তরীর আরোহীর কূলের দিকে তাকিয়ে যে মনোভাব হয়, সেই হতাশাপূর্ণ আগ্রহে সে ছুটে এল কমলার কাছে।

মালতীর কোলে শিথিল দেহার্ধ ন্যস্ত ক'রে মেঝের উপর লুটিয়ে প'ড়ে আছে কমলা ছিন্নবৃন্ত শতদলের মত। মন্দসমীরস্পর্শে দীর্ঘিকার আকুঞ্চিত বারিরাশির মত ছড়িয়ে পড়েছে তার বিপুল কেশভার। লজ্জাসঙ্কোচভাবব্যঞ্জনাবর্জিত. দীর্ঘপল্লবছায়ারেখাঙ্কিত শুভ্র কপোলে নিমীলিত নেত্রে তার মুখ অপূর্ব শ্রী ধারণ করেছে। শচীন্দ্র মুহূর্তকাল. নির্বাক নিস্পন্দ হয়ে এই অপরূপ রূপশ্রী নিরীক্ষণ করতে লাগল।

কমলাকে দেখে তার মনের মধ্যে তার পুরাতন পরিপূর্ণ প্রেম উদ্বেল হয়ে উঠল। তার মনে হতে লাগল যে, এই দীর্ঘ প্রতীক্ষার পর তার সাধনার ধন যদি এমনি ক'রে তাকে বঞ্চিত ক'রে যায়, তবে সে বিরহ তার পক্ষে সহ্য করা কেমন ক'রে সম্ভব হবে! পার্বতীর প্রেম কমলার স্থান পূরণ করতে পারবে না। কখনই না। তার মনে হ'ল,

এ নিশ্চয় তারই পাপের প্রায়শ্চিত্ত। পার্বতীর প্রতি তার দুর্বল চিত্তের উন্মুখীনতার জন্য তার মনে একপ্রকার অনুতাপের উদয় হ'ল।

ভদ্রতার কথা সে এক মুহূর্তের জন্যে ভুলেই গিয়েছিল। তারপর নিজেকে সংযত ক'রে নিয়ে সে মাতুলকে সম্বোধন ক'রে বললে, দেখুন, এঁকে আপনারা জ্যোৎস্না ব'লে জানেন। এঁর নাম কমলা। ইনি আমার পত্নী। আমার সঙ্গী এই এঁর কাছ থেকে সব জানবেন। আমি একজন ডাক্তার ডেকে নিয়ে আসি তাড়াতাড়ি।

মাতুল শচীন্দ্রের পিছন পিছন দরজা পর্যন্ত গিয়ে, 'তাই তো, তাই তো' বলতে বলতে ফিরে এল।

তাড়াতাড়ি তার আচকানটা খুলে রেখে একটা পাখা-হাতে ভোলানাথ সঙ্কুচিত অবগুণ্ঠনবতী মালতীকে বললে, মা, আমারে লজ্জা ক'রো না। আমি মায়ের সন্তান, নফর—ভোলানাথ। মা আমার রাজরাণী অন্নপুন্ন, ছল ক'রে তোমার বাড়ি আশ্রয় নিইছিল। ব'লে মাতৃসেবায় মন দিলে। বহুক্ষণ চোখে মুখে জলের ছিটে দিয়ে বাতাস করতে করতে কমলা একটা দীর্ঘনিশ্বাস ফেলে একবার শূন্য দৃষ্টিতে চারিদিকে চেয়ে আবার চক্ষু মুদ্রিত ক'রে প'ড়ে রইল। তার মস্তিষ্কের স্মৃতিফলকে অতীতের অজস্র ছবি রক্তধারার বেগে প্রতিফলিত হয়ে চলেছে; সে অজস্রতার বেগ যেন তার দুর্বল মস্তিষ্ক সহ্য করতে পারছে না। এক-একবার এক-একটা উদ্বেলিত দীর্ঘশ্বাসে তার স্নায়ুর শ্রান্তিকে প্রকাশ করছে যেন। এমনি ভাবে বহুক্ষণ যাবার পর কমলার জ্ঞান সম্পূর্ণ ফিরে না এলেও তার নিশ্বাসপ্রশ্বাস অনেকটা স্বাভাবিক হয়ে এল।

জীবনের ধারাবাহিক লক্ষণে আশ্বস্ত হয়েই হোক বা তার এই অস্বস্তিকর অবস্থা সম্বন্ধে সচেতন হয়েই হউক, মালতী অজয়ের কানে কানে বললে, যা তো বাবা, একটা বালিশ নিয়ে আয়। আমি উঠে মার জন্যে একটা বিছানা ক'রে রাখি।

মালতী উঠে ভিতরে গেলে, গ্রামের খোলা বাতাসে অভ্যস্ত ভোলানাথ এই বন্ধ ঘরে হাঁপিয়ে উঠেই বোধ করি, কিছুমাত্র ভদ্রতা না ক'রে মাতুলের দিকে চেয়ে বললে, ধর দিকি বাবু, একটু পাখাটা, জানলা কটা খুলে দি। ঘরটা যে একেবারে পায়রার খোপ ক'রে থুয়েছ! এ ঘরে ঢুকলে মানুষ যে এমনিতেই ভির্মি যায়।

মাতুল ব্যস্তসমস্ত হয়ে, 'ঠিক কইছ। আমুউ তো তাই কই আমুউ তো তাই কই।' বলতে বলতে জানালাগুলি খুলে দিতে লাগল।

এমন সময় ডাক্তার নিয়ে শচীন্দ্রনাথ ফিরে এল।

৬৪

সীমার কাছে বিদায় নিয়ে পার্বতী কমলাপুরীতে ফিরে গেল। লঞ্চের নিরানন্দ কেবিনে প্রবেশ ক'রে তার মনে বারম্বার এই কথাটাই আঘাত ক'রে ফিরতে লাগল যে, শচীন্দ্রের উপর তার প্রেমের স্বাভাবিক অধিকারকে সে মনে মনে কেন এমন নিঃসংশয়ে স্বীকার ক'রে নিতে পারে নি, যার বলে সমস্ত দ্বিধা সঙ্কোচ অভিমান পরিত্যাগ ক'রে শচীন্দ্রের পরিতপ্ত শ্রান্ত চিত্তকে সে সেবাসমাদরে গ্রহণ করতে সংস্কার-বিমুক্ত চিত্তে অগ্রসর হতে পারে! সে তার প্রেমের-পরিণাম-বিচারশূন্য কর্তব্য থেকে বিচ্যুত হয়েছে; হ্যাঁ, হয়েছে সে। শচীন্দ্রের দ্বিধাকুণ্ঠিত মনকে সে যে অভিমানের বশবর্তী হয়েই স্বার্থপরের মত তার নিঃসঙ্গতার সুদুঃসহ শ্মশানবৈরাগ্যের মধ্যে নির্বাসন দিতে পশ্চাৎপদ হয় নি, প্রেমাস্পদের প্রতি তার এই কঠিন নিষ্ঠুরতায় মনে তার অনুশোচনার সঞ্চার হতে লাগল। কমলার প্রতি শচীন্দ্রের প্রেমের স্মৃতি যে কেবল স্মৃতিমাত্রে পর্যবসিত হয়েছে, এ কথা নিশ্চয় ক'রে জেনেও কেন সে শচীন্দ্রের দুর্বল চিত্তের প্রেমাভিনয়ের শাস্তি বিধান

করতে প্রবৃত্ত হ'ল ? কেন সে সুনিশ্চিত দৃঢ়তা এবং প্রেমের নিশ্চিন্ত অধিকারের বলে অনায়াসে অগ্রসর হয়ে তার দয়িতের নিরাশ্রয় ভ্রাম্যমান চিত্তকে পরিপূর্ণ দায়িত্বে নিজের প্রেমের নিঃসংশয় আশ্রয়ের মধ্যে টেনে নিতে বাধা পাচ্ছে ? এ কি ক্ষুদ্রাশয় বণিকবৃত্তি তার প্রেমে ? নিজেকে সে কঠিন তিরস্কারে নির্যাতিত করতে লাগল। মনে মনে প্রতিজ্ঞা করলে যে, আর নয়। এমনি ক'রে নিজের আত্মাভিমানের আবরণে, অকারণে ব্যবধান সৃষ্টি ক'রে আত্ম-সম্মানের তুচ্ছ প্রসাদ লাভের আকাঙ্ক্ষায় সে চিরদিন সত্যকে অস্বীকার ক'রে ফিরবে না আর। এবারে সে শচীন্দ্রের কাছে নিজেকে উৎসর্গ করবে নিজেরই প্রেমের অবিচলিত মর্যাদায়। সংসারে তার নিজের প্রেমের মূল্যে সে শচীন্দ্রকে নবজীবনের পরিপূর্ণ মহিমায় প্রতিষ্ঠিত করবে নবীনতর গৌরবে।

এই সংকল্প স্থির ক'রে নিয়ে মন তার এক অভিনব আনন্দরসে পূর্ণ হয়ে উঠতে লাগল। অনুশোচনার বেদনা দূর হয়ে গিয়ে তার অপরিতৃপ্ত তৃষিত চিত্ত রূপে রসে আনন্দে সরল ও সমুজ্জ্বল এক নূতন গৃহসংসার সংরচনের মনোহর কল্পনায় আবিষ্ট হয়ে গেল। মায়ের সংসারের গৃহব্যবস্থার শৃঙ্খলার কথা সে স্মরণে আনতে পারে না। কিন্তু পিতৃগৃহ-পরিচালনের যে সামান্য অভিজ্ঞতা তার স্মৃতিতে সঞ্চিত ছিল, তাকেই সে কল্পনার অবাধ আতিশয্যের সম্ভারে, নিজের ভাবীগৃহশিল্পরচনায় নিয়োজিত করলে।

চিন্তার আবেগে সে রুদ্ধবায়ু কেবিনের অন্ধ কোটর থেকে নিষ্ক্রান্ত হয়ে এসে বারান্দার রেলিঙের কাছে দাঁড়িয়ে ছিল। বাংলার শান্ত নদীতট ; পর্বতগুহা থেকে অকস্মাৎ বহির্গত নদীর ধারার মত আম্রবনচ্ছায়ামুক্ত বিসর্পিত গ্রাম্য পথ ; দিগন্তবিস্তৃত প্রান্তরের বক্ষে সঙ্গীহীন গরুর গাড়ির আচ্ছাদনের অবকাশে অজ্ঞাত পথিকবধূর উৎসুক

ভঙ্গী ; সমস্তই আজ তার চোখে রহস্যাবৃত সৌন্দর্যলোকের অপরূপ আকাঙ্ক্ষাকে রূপায়িত ক'রে তুলেছে।

কমলাপুরী পৌঁছে সে তার ভাবী জীবনের অনাবিষ্কৃত কল্পরাজ্যের পরিবেশের মধ্যে শচীন্দ্রকে অভ্যর্থনা করবার আনন্দময় পরিকল্পনায় তার অতীত দুঃখের ইতিহাস বিস্মৃত হয়ে গেল। তার মনে কোন সংশয়, কোন দৈন্য আর তাকে বিচলিত করতে পারলে না। শচীন্দ্রের বিরহবিধুর জীবনকে সে আবার আশায় আনন্দে উৎসাহে কর্মের প্রেরণায় উদ্বুদ্ধ ক'রে তুলতে পারবে ; কমলাপুরীকে পরস্পরের সংহত শক্তির নবীন গতিবেগে আরও বৃহত্তর ক'রে বাংলার নারীদের প্রকৃত কর্মক্ষেত্র, নিশ্চিন্ত আশ্রয় এবং স্বচ্ছন্দ জীবনযাত্রার প্রতিষ্ঠাভূমিতে পরিণত করতে পারবে। এই চিন্তায় সে অধিকতর উৎসাহে কর্মে নিজেকে প্রবৃত্ত করলে। কল্পনার মায়ায় কয় দিন এমনি ক'রে মোহের আবেশে তার কেটে গেল।

* * *

এমন সময় ম্যানেজার এসে পৌঁছল কমলের প্রত্যাগমনের সংবাদ নিয়ে। সুখস্বপ্নের মধ্যে অকস্মাৎ একটা রূঢ় আঘাতে সে যেন বাস্তব জগতের আবেষ্টনের সংঘর্ষে জেগে উঠল। অকস্মাৎ মুহূর্তের মধ্যে স্বপ্নের ঘোর কেটে গিয়ে নিজের অসহায়, ভবিষ্যৎ-আশাপরিশূন্য, অপমানিত মূর্তি তার চোখের উপর ভেসে উঠল। শচীন্দ্রের কাছে অকস্মাৎ সে অকাম্য অস্পৃশ্য হয়ে গেছে। নিজের বাসনায় রচিত আবর্তের মধ্যে তাকে সমস্ত জীবন সঙ্গবিহীন নিরবলম্ব তৃণখণ্ডের মত আবর্তিত হয়ে কোন্ বিপর্যস্তভাগ্য অন্ধকার ভবিষ্যতের গর্ভে নিশ্চিহ্ন বিলুপ্তির প্রতীক্ষায় কালযাপন করতে হবে, তা কে বলতে পারে!

চিন্তার উত্তেজনায় ঘর থেকে বেরিয়ে নদীর ধারে তার একটা প্রিয় নির্জন স্থানে নিজেকে সুসম্বৃত ক'রে নেবার জন্যে গিয়ে সে বসল।

উৎসবের আয়োজন তাকেই করতে হবে; সুতরাং অলস কল্পনাবিলাসে কালাতিপাত করবার সময় তার নেই। নিজের দুর্বলতার কাছে নিজেকে বিসর্জন দিয়ে শোক বা পরিতাপ সম্ভোগ করবার স্বভাবও তার নয়। সে ভেবে দেখলে যে, সে যে কোন দিনই শচীন্দ্রকে অগ্রসর হবার উৎসাহ দান করতে পারে নি তার গূঢ় তত্ত্ব এই যে, শচীন্দ্রের চিত্ত কখনও অনন্য এবং দ্বিধাহীন হয়ে তার প্রেমভিক্ষা করেছে ব'লে তার মনে হয় নি। নিজের আকাঙ্ক্ষায় প্রলুব্ধ হয়ে সে যে শচীন্দ্রের ভবিষ্যৎকে অবরুদ্ধ করে নি, সেজন্যে সে মনে মনে নিজেকে ধন্যবাদ না দিয়ে থাকতে পারল না। অনেকক্ষণ নদীর ধারে কাটিয়ে সে নিজের ভবিষ্যৎ কর্মপন্থা নির্ধারণ ক'রে নিয়ে উঠে পড়ল। হেসে বললে, আগমনীর চেয়ে বিসর্জনের আয়োজনই আমার জীবনের মহোৎসব হোক।

শচীন্দ্রনাথ তাঁর প্রিয়াকে ফিরে পেয়ে এত দিনের দুঃখ সার্থক আনন্দে পরিণত করতে পেরেছে, সে কথা কল্পনা ক'রেও সে নিজেকে সান্ত্বনা দিতে লাগল। 'শচীন্দ্রকে সুখী করাই যদি তার প্রাণের অভিলাষ হয়, তবে সে পার্বতীর দ্বারাই হোক বা কমলার দ্বারাই হোক তাতে কি আসে যায়?' কিন্তু মনের মধ্যে সর্বহারা নিঃস্বতার বেদনা অন্তরে অন্তরে তার জমা হয়ে উঠতে লাগল। সেই সঞ্চীয়মান রিক্ততার দুঃখকে মনে মনে মনে অস্বীকার এবং উপেক্ষা করবার প্রয়াসে অতিরিক্ত উদ্যম ও উৎসাহে অভ্যর্থনা-উৎসবের আয়োজনে সে লেগে গেল। পাছে কোথাও কিছু ত্রুটি থেকে যায়, পাছে উৎসবের দেওয়ালির উজ্জ্বল আলোকমালার একটি দীপও দীপ্তিহীন দেখায়, পাছে শচীন্দ্রের কল্পনায় কোন কারণে, অবহেলাজনিত অব্যবস্থার কোন সন্দেহের ছায়া তার আনন্দের উৎসাহকে ম্লান করে, এই আশঙ্কায় সে প্রত্যেকটি বিষয়, প্রত্যেকটি ব্যাপার সম্পূর্ণ নিজের তত্ত্বাবধানে অনন্যসাধারণ রুচি এবং

পারিপাট্যের সঙ্গে রচনা ক'রে তুলতে তার সমগ্র চিন্তা এবং শক্তি নিয়োগ করলে। এমনি ক'রে সে তার বিসর্জনের মহোৎসবকে মহিমান্বিত ক'রে তুলতে চেষ্টা করতে লাগল।

এই চেষ্টা যে তার জীবনের সত্যকে শচীন্দ্রের করুণার নিষ্ঠুরতা থেকে আবৃত করবার প্রয়াস, এই চেষ্টা যে সত্যের পরিবর্তে আত্মমর্যাদা অক্ষুণ্ণ রাখবার আত্মপ্রতারণা, এ কথা তার মনে রইল না। এই আহুতির অন্তরালে নিজের আত্মসম্মানকে প্রতিষ্ঠিত রাখবার এক প্রকার আত্মপ্রসাদ সে অন্তরে অন্তরে অনুভব করতে লাগল।

উৎসব-অনুষ্ঠানের কোথাও কোন বিচ্যুতি ছিল না; পার্বতীর অভিনব কর্মসূচীর আনন্দ-আয়োজনে শিথিলতাও লক্ষিত হয় নি, তবু যে দুদিন তারা কমলাপুরীতে ছিল তার মধ্যে শচীন্দ্রনাথ কেন যে পার্বতীর দৃষ্টিকে প্রাণপণে অন্তরাল ক'রে ফিরেছে, তা কে বলতে পারে! এই এড়িয়ে-চলার প্রয়াস পার্বতীর সচেতন দৃষ্টির কাছে কিছুমাত্র অগোচর ছিল না; কিন্তু পাছে এই সঙ্কোচের আব্রুটুকু তার দৃষ্টির আঘাতে লজ্জা পায়, সেইজন্য সে তার শত কর্মের মধ্যেও পূর্বেরই মত স্বচ্ছন্দ পরিহাসে, আলাপে এবং পরামর্শ গ্রহণের অভিনয়ে শচীন্দ্রের মনকে নিশ্চিন্ত নিঃশঙ্ক সহজ ক'রে তোলবার চেষ্টার ত্রুটি করে নি।

এই দু দিনের জন্য নিজের গৃহদ্বার কমলাদের ছেড়ে দিয়ে, নর্মদা নাম্নী তার কোন সহকর্মিণীর গৃহে, সে নিজের ব্যবস্থা ক'রে নিয়েছিল; এবং কমলা বা মালতী পাছে কোন কারণে নূতন পরিবেষ্টনের আড়ষ্টতা কিছুমাত্র অনুভব করে, সর্বদাই সেজন্যে সে তার আত্মীয়তার স্বচ্ছন্দ ভাবকে সজাগ ও সতর্ক রেখেছিল।

একদিন তার নিরবচ্ছিন্ন কর্মের মধ্যে একটু অবকাশ পেয়ে শচীন্দ্রের অন্বেষণে সে তার বাড়ি গেল। শচীন্দ্র অন্যমনে একটা খবরের কাগজ হাতে বাইরের বারান্দায় ব'সে ছিল। পার্বতী গিয়ে বললে, বেশ তো,

আমরা খেটে খেটে হয়রান হয়ে যাব আর আপনি আড়ালে ব'সে আরাম ক'রে মজা দেখবেন! সেটি হচ্ছে না। একে আপনি হিরোইনের স্বামী, তাতে কমলাপুরীর প্রতিষ্ঠাতা; আপনি লুকিয়ে থাকলে, আপনাকে ছাড়ব না কি? তা কিছুতেই হবে না। তারপর যত বদনামের ভাগী হব একলা আমি, না?

শচীন্দ্র অবশ্য এই সহজ সরল কৌতুকের সঙ্গে যোগ রক্ষা করবার প্রাণপণ চেষ্টা করলে।

একটু অবাক হওয়ার ভান ক'রে দুষ্টু হেসে সে বললে, একলা কেন! তোমার নাইট-এর‍্যাণ্ট ভোলাদা কি তোমায়—?

কথা শেষ হতে না দিয়ে পার্বতী কৃত্রিম ক্রোধে চোখ পাকিয়ে তর্জন ক'রে বললে, শাট আপ। ডোণ্ট্ বি সিলি। এখন উঠুন তো মশাই, উঠুন। বায়না ক'রে কেবল ফাঁকি দেবার মতলব! সেটি হচ্ছে না মশায়।

শচীন্দ্র আবার একটু হেসে বললে, আরে বুঝতে পারছ না যে, সাড়ম্বরে যার শ্রাদ্ধের আয়োজন করছিলাম, তিনি স্বয়ং শ্রাদ্ধবাসরে এসে হাজির। তাই লজ্জায় মুখ দেখাতে পারছি নে।

এই কৌতুকহাস্যের চেষ্টার আন্তরালেও সে সত্যিই তার লজ্জাকে চাপা দিতে পারছিল না এবং পার্বতীর কাছে তা অগোচরও ছিল না, তবু পার্বতী নিজের দিক থেকে তার কোন আভাস দিলে না।

সে বললে, না না, সত্যি একটু দরকার আছে। আজ রাত্রে একটা সভার আয়োজন করেছি। আজ শুক্লা চতুর্দশী কিনা! আজ—

তুমি কি ক'রে জানলে?

এ তো কলকাতা শহর না মশাই যে, ইলেক্ট্রিক লাইটের পর্দা টাঙিয়ে আমরা অমাবস্যা পূর্ণিমা সব আড়াল ক'রে ব'সে আছি। তা ছাড়া হিন্দু বিধবাদের একাদশী-পূর্ণিমা হিসেব ক'রে চলতে হয় মশাই,

বুঝলেন ? আপনার আশ্রমটা যে বিধবাদের, তা কি ভুলে গেছেন নাকি ?

আশ্রমটা যে আমার তা আর ভুলতে দিচ্ছ কই ? নইলে—

নইলে কি ? নইলে ফাঁকি দিয়ে গায়ে ফুঁ দিয়ে বেড়াতেন, না ? তা হচ্ছে না। শুনুন, একটা মতভেদ ঘটেছে। সভার জায়গাটা—কেউ বলছে, ফুল দিয়ে আটচালাটাকে সাজিয়ে তার মধ্যে করতে, আবার কেউ বলছে, চাঁদনী রাত, নদীর ধারে খোলা মাঠে করতে। আপনি কি বলেন ?

আমি বলি, একটা মতভেদ ঘটেছে তাই ভাল, ওর মধ্যে আবার দুটো ঘটিয়ে বিশেষ লাভ নেই।

কথার জাহাজ ! মতভেদ যে বাড়াতেই হবে, তারই বা মানে কি ?

বেশ, ওর মধ্যে কোন্ মতটা দিলে মতভেদ বাড়বে না অর্থাৎ কোন্‌টা তোমার তাই ব'লে দাও। বাস্, চুকে যাক।

আমি ব'লে দিলেই উনি আমার মতে মত দেবেন। আহা, কি আমার বাধ্য গো !

না না, তা বলছি না। তোমারটা জানলে অন্যটাতে মত দিতে আর ভুল হবে না। মতভেদ তা হ'লে একটাই থেকে যাবে, আর বাড়বে না। তাই বলছি।

থাক্, তাই আর বলতে হবে না। এখন চলুন দেখি।

পার্বতী এমনি ক'রে সহজ স্বাভাবিকতার আবহাওয়া সৃজন করবার চেষ্টা করেছে। কিন্তু পার্বতী যে অক্ষুণ্ণ এমন কি আনন্দিত চিত্তে শচীন্দ্রের বিচ্ছেদকে গ্রহণ করেছে—এ কথা মনে মনে সম্পূর্ণ বিশ্বাস না করলেও কল্পনা ক'রে একদিকে শচীন্দ্রের অভিমান আহত হয়েছিল ; আবার অকস্মাৎ পার্বতীকে শূন্যতার মধ্যে বিসর্জন দিয়ে তারই সামনে কমলাকে নিয়ে 'সুখে স্বচ্ছন্দে ঘরকন্না'র উৎসবে মত্ত হওয়ার চিত্রটাও

তাকে লজ্জিত করছিল। সুতরাং পার্বতীর চেষ্টা সত্ত্বেও সে কিছুতেই নিজেকে বিস্মৃত হতে পারছিল না। দুদিন পার্বতীর দৃষ্টি সে এক রকম এড়িয়েই বেড়াতে লাগল।

৬৫

তারপর কিছু দিন অতীত হয়েছে। কমলাপুরী ও বল্লভপুরের আনন্দ-উৎসবের কূলপ্লাবী বন্যাকল্লোচ্ছ্বাস গ্রাম্য জীবনস্রোতের স্বাভাবিক ধারা-প্রবাহের তটসীমার মধ্যে শান্তরূপ ধারণ করেছে। শচীন্দ্রনাথ যেন নবীন আশায় নবতর উদ্দীপনার উৎসাহে সংসারে নব জন্মলাভ করেছে। কমলাকে ফিরে-পাওয়ার রূপকে সে নিজের অন্তরের মধ্যে এবং বাহিরের জীবনব্যাপারে ওতঃপ্রোত ক'রে উপলব্ধি করবে—এই তার পণ। প্রতিদিনের প্রতি মুহূর্তকে সে কমলার প্রত্যক্ষ অনুভূতি দিয়ে আবৃত ক'রে গেঁথে তুলতে চায়। নিত্য নবোৎসারিত এই রসোচ্ছ্বাসপ্লাবনের অন্তরালে পার্বতীর অস্তিত্বকে সে মগ্ন ক'রে দিতে চায়। কমলাকে নানা ছন্দে সাজিয়ে, নূতন নূতন উপহার-দ্রব্যে পরিতুষ্ট ক'রে, অবসরকালে চিত্তবিনোদনের নানা তুচ্ছ আয়োজন ক'রে সে তার হৃদয়ের বহুদিনপরিত্যক্ত তৃষিত মধুচক্রকে রন্ধ্রে রন্ধ্রে পরিপূর্ণ ক'রে তুলবে তাদের মিলনরসমধুপ্রবাহে। আজ সে নিঃসংশয়ে প্রমাণ করবে যে, এই দীর্ঘ বিরহ তার চিত্তকে কমলার একান্ত মিলনাকাঙ্ক্ষায় উন্মুখ ক'রে রেখেছে, অন্য তুচ্ছ আকর্ষণে, অন্য কোনও আনন্দরসে তা তৃপ্ত হবার নয়।

উচ্ছ্বসিত প্রমাণের আবশ্যক কমলার ছিল না, আবশ্যক তারই। সুতরাং এই প্রমাণের আতিশয্য কমলার পক্ষে অত্যাচারে পর্যবসিত হবে কি না, এ কথা চিন্তা করবার মত মোহমুক্ত অন্তর তার ছিল না।

কমলা স্বভাবত শান্ত ও অন্তর্মুখী। এই অত্যধিক উচ্ছ্বাসবেগের

সঙ্গে ছন্দ রক্ষা ক'রে চলার মত গতিবেগ সে আপনার অন্তরে সংগ্রহ করতে পারে না। তার চিরদিনের শান্ত নির্বাক চিত্ত নানা বিপর্যয়ের আঘাতে আরও প্রকাশ-বিমুখ হয়ে গিয়েছে। বাহিরের অতিরিক্ত উচ্ছ্বাসের আবেগে তার নিশ্চিন্ত জীবনযাত্রা যেন হাঁপিয়ে উঠতে চায়। সে শচীন্দ্রের দুর্বার হৃদয়ের সমাদরকে তার উপযুক্ত মূল্য দিতে পারে না। নিজের দৈন্য অনুভব ক'রে মনে মনে সে শচীন্দ্রের জন্য শঙ্কিত হয়ে ওঠে। বারম্বার অনুভব করে যে, তার কাছ থেকে উপযুক্ত সাড়া না পেয়ে শচীন্দ্র ক্ষুণ্ণ হয়ে ফিরে যায়। শচীন্দ্র মুখে অবশ্য কোনও নালিশ জানায় না এবং আরও অজস্ররূপে প্রকাশ ক'রে কমলাকে সে অভিভূত করতে চায়। কমলাও তার আদরে তার উদ্বেল হৃদয়ের প্লাবনে অভিভূত হয়; কৃতজ্ঞতায় তার মন ভ'রে ওঠে, কিন্তু নিজেকে সে তেমন ক'রে সমর্পণ করতে পারে না।

বস্তুত এত আনন্দের মধ্যেও মন তার সর্বদা সুস্থ নয়। সীমার মৃত্যু, নিখিলনাথের কারাবাস, নন্দলালের নিষ্ঠুর পরিণাম এবং মালতীর ভাগ্য-বিপর্যয় তার হৃদয়ের উৎসবের আয়োজনে মাঝে মাঝে গভীর ছায়াপাত করেছে। বিশেষত মালতীর দুরদৃষ্টে তার নিজের সৌভাগ্যোদয় কল্পনা ক'রে মালতীর প্রতি অপরাধজনিত পরিতাপ এবং করুণায় ও এক প্রকার সঙ্কোচে তার মন অভাগা মালতীর চোখের উপর নিজ ভাগ্যের এই অপর্যাপ্ত দাক্ষিণ্য সম্ভোগ করতে যেন নিষ্ঠুরতার লজ্জা অনুভব করে।

শচীন্দ্রের হাত থেকে মুক্তি পেলেই সে মালতীর কাছে গিয়ে বসে। সংসারের নানা কথায় তার অনভ্যস্ত পরিবেশকে ভুলিয়ে রাখতে চেষ্টা করে। নিজের অনভিজ্ঞতার নিদর্শন দেখিয়ে কর্ত্রীপদে মালতীকে প্রতিষ্ঠিত করবার এবং তার আজ্ঞাবহ হয়ে চলার অভিনয় করে। এমনি ক'রে নিজেকেও সে কতকটা সান্ত্বনা দেয়, মালতীর সঙ্কোচ এবং নূতন জায়গায় অনাত্মীয়-বোধের দ্বিধা দূর করবারও চেষ্টা করে।

সরলা মালতী হেসে বলে, সে কি ভাই, এ সব কি আমি পারি? এ রকম পেল্লায় বাড়ি ভাই আমি জন্মে দেখি নি। তোমার রাজত্বি তুমিই দেখ।

কমলা বলে, তার চেয়ে বল না যে, আমি নাকাল হই, আর তুমি দাঁড়িয়ে রঙ্গ দেখ। আমি কি ছাই ঘর-সংসারের কিছু জানি? তা হবে না দিদি, তুমি এরই মধ্যে আমাকে পর ভাবতে শুরু করলে আমি বাঁচি কি ক'রে বল তো?

তারপর হেসে বলে, ছেলেটিকে তো পর করেইছ, ছেলে তো মাসী বলতে অজ্ঞান।

মালতী বলে, হ্যাঁ, অজ্ঞান! ভোলাদাকে পেয়ে ছেলে আর বাড়ির মধ্যে পা দেওয়াই বন্ধ করেছে।

কমলা হেসে বলে, ওই রকম নেমকহারামই ওরা।

খোকনের চরিত্রেও পরিবর্তন বড় কম হয় নি। মা এবং মাসী দুজনেই এখন অবান্তর হয়ে পড়েছে। ভোলানাথের আসরেই এখন তার প্রধান আড্ডা। তার উপর তার জন্যে নূতন একটা টাট্টু ঘোড়া কেনা হয়েছে। তাই নিয়েই সে দিবারাত্র একেবারে মেতে আছে। ভোলানাথ বলেছে, আর অল্প কিছু দিন অভ্যাস করতে পারলেই একেবারে ফৌজে গিয়ে সেপাই হবে। সেই মহদুদ্দেশ্যে এয়ার-গান ছোড়ার অভ্যাসও চলেছে।

ভোলানাথের সাহায্যে মালতী কোনও মতে ধরপাকড় ক'রে তাকে স্নানাহারে প্রবৃত্ত করে। দুধের বাটিতে অর্ধেক দুধ প'ড়ে থাকে, তেল মাথার ধৈর্য তার সয় না। সাফসোফ ক'রে পোশাক পরিয়ে দিতে গিয়ে দেরি হ'লে হাত পা ছুঁড়ে অস্থির ক'রে তোলে। মালতী আর তাকে আয়ত্তের মধ্যে রাখতে পারে না। কেবল সমস্ত দিন ছুটোপাটি ক'রে সন্ধ্যার সময় যখন চোখ ঢুলে আসে, তখন পোষা বেরাল-ছানাটির

মত বিছানায় এখনও মাসীর কোল ঘেঁষে না শুলে তার চলে না। মাসী, পিঠ চুলকে দাও। বলতে বলতে মাসীর গায়ে কচি হাতটি রেখে ঘুমে অচৈতন্য হয়ে পড়ে।

নন্দলালের ব্যাধির ওই হাসপাতালের চিকিৎসায় কোনো উপশম দেখা গেল না। তাই শচীন্দ্র ডাক্তারদের সঙ্গে পরামর্শ ক'রে তাকে রাঁচির উন্মাদাশ্রমে রাখার সুব্যবস্থা ক'রে দিয়েছিল।

বেকার মালতী অগত্যা ধীরে ধীরে শচীন্দ্রের সংসারের মধ্যে আচ্ছন্ন হয়ে পড়ল এবং পরে একদিন তার কথা বড় আর কারও মনে রইল না।

কেবল মাঝে মাঝে শ্রান্ত বিমর্ষ চিত্ত নিয়ে কমলা তার কাছে এসে বসে। সীমা ও নিখিলনাথের গল্প, হাসপাতালের গল্প, তাদের নূতন পরিচিত বন্ধু পার্বতীর গল্প করে।

মালতী বলে, পার্বতী ভাই কেমন সায়েব-সায়েব। ঘরদোর সব মেমসাহেবদের মত ছিমছাম। অত ধোপদুরস্ত হ'লে ঘরে ঢুকতে গা ছমছম করে। আবার নাইবার ঘরে—

শুনতে শুনতে অন্যমনা হয়ে-কমলা ভাবে, শচীন্দ্র তার কাছ থেকে আহত হয়ে শুষ্ক মুখে ফিরে গেছে। কিন্তু সে কি করবে? স্বামীর নবীন হৃদয়াবেগের উদ্দাম বন্যাস্রোতে ঝাঁপিয়ে পড়বার শক্তি এবং উৎসাহ সে কেমন ক'রে পাবে?

আসল কথা, শচীন্দ্রনাথ যদি ধীরে সুস্থে সন্তর্পণে, কমলার নূতন জীবনের বন্ধনগুলির উপর সহানুভূতি রেখে, অনুকূল আবহাওয়া সৃজন করতে পারত, তবে হয়তো একদিন সে তার সরসস্নিগ্ধ হৃদয়ের স্পর্শ পেয়ে ধন্য হ'ত। কিন্তু নিখিল-নন্দ-মালতীর জন্যে তার মনে সেই আগ্রহ, সেই দরদ তো জাগতে পারে না। এদের সম্বন্ধে মনে তার একটা স্বাভাবিক, উত্তেজনাবিহীন কৃতজ্ঞতা আছে বটে, কিন্তু সে কতটুকুই বা!

কমলার আত্মীয়বিচ্ছেদের তীব্র বেদনা সে বুঝবে কেমন ক'রে? কিন্তু বহু দিনের শুষ্ক তৃষিত পাত্রকে এক মুহূর্তের উত্তেজনায় সুরায় ফেনিয়ে তুলে আকণ্ঠ পান ক'রে সে মত্ত হতে চায়। বিপুল বাসনার আঘাতে কমলার সুপ্ত হৃদয়কে জাগিয়ে তুলতে চায়। কিন্তু নিজেকে অন্তরাল করায় অভ্যস্ত কমলারি পীড়িত অন্তঃকরণ প্রকাশের অক্ষমতার সঙ্কোচে আপনাকে যেন আরও আবৃত ক'রে ফেলে শামুকের মত।

কমলা মনে মনে ভীত হয়ে দেখে যে, যে-শচীন্দ্র পূর্বে তার কাছে পরিচিত ছিল, এ যেন সে-শচীন্দ্র নয়। কি যেন একটা অতৃপ্ত ক্ষুধা এর অন্তরে তীব্র হয়ে জাগ্রত হয়ে আছে, যার স্বরূপ কমলা কিছুতেই নির্ণয় ক'রে উঠতে পারে না। এই কয় বৎসরের ব্যবধানে তার মধ্যে কিসের একটা তীব্র মরুভূমির তৃষ্ণা সঞ্চিত হয়ে উঠেছে, কমলার শান্ত অনুচ্ছ্বসিত প্রেম যা পূরণ করতে পারছে না। কিসের এই অভাব! কি চায় সে কমলার মধ্যে! কমলা বুঝতে পারে না। একটা অজানা আতঙ্কে সমস্ত শরীর-মন তার সঙ্কুচিত হয়ে ওঠে। কেবলই মনে হয়, এ নয়, এ তো নয়! যার স্মরণে সে এই দীর্ঘকাল অপেক্ষা করেছিল, এর মধ্যে তার সেই শান্ত, সমাহিত সংযত স্বামীত্বের স্নিগ্ধ পরিচয় কেন নেই! কেন ভাবতে ভাবতে এক এক সময় স্বাভাবিক দুর্বল মস্তিষ্কের কল্পনার ঘোরে তার মনে হয়, যেন কোন এক যাদুমন্ত্রের প্রভাবে সে এসে পড়েছে তার স্বামীর দেশে। সেখানে স্বামী তার নেই, বিদেশে তারই সন্ধানে তিনি ঘুরে ফিরছেন। আর সেই অবকাশে যেন তার স্বামীর ছদ্মবেশে এ কোন্ অপরিচিত এক কামনা দানব তার প্রেমের ভিখারী হয়ে এসেছে তার কাছে—রামের ছদ্মবেশে রাবণ!

এই অপরিচিত পুরুষের প্রতি, তার এতদিনকার অভিজ্ঞতায় অর্জিত স্বাভাবিক বিতৃষ্ণা যেন তার চিত্তে অল্পে অল্পে কি এক রকম বাধার সৃষ্টি করতে চায়; ভয়ে সে দিশা পায় না, তার নিজের মানসিক অবস্থা

দেখে। ভয়, পাছে তার মুখে, তার আচরণে কোন মতে এই বিরূপতা প্রকাশ হ য় পড়ে। অথচ শচীন্দ্রের প্রতি তার একান্ত সমর্পিত প্রাণ তাকে তৃপ্ত করবার শক্তি পাবার জন্যে মনে মনে তার দেবতার কাছে কাতর প্রার্থনা জানায়।

কমলাকে হারাবার পূর্বে তো এমন দিন ছিল না! প্রতিদান-লাভের তৃষ্ণা শচীন্দ্রের চিত্তে তখন তীব্র হয়ে জাগত না। মনে হ'ত না যে, কমলা নিজের কামনার নূতন নূতন আবেগ তার মধ্যে জাগিয়ে দিয়ে সম্ভোগের আনন্দকে তীব্রতর ক'রে তুলুক। তখনকার দিনে শচীন্দ্র কমলাকে নিজের ইচ্ছায় খেলার পুতুলের মত ক'রে সম্ভোগ ক'রেই সুখ পেত অপর্যাপ্ত। স্নিগ্ধ আনন্দে নিরাপত্তায় কমলা যে অবাধে শুধু গ্রহণই করত, সেই গ্রহণেই বিকশিত হয়ে উঠত তার প্রতিদান নরনারীত্ববিকাশের মহান ঐশ্বর্যে। এখন এই অক্রিয়-প্রতিদানে আর সে তৃপ্ত হতে পারে না। কমলার কাছ থেকেও দুর্দমনীয়, ইচ্ছাময় ব্যক্তিত্বের সাড়া সে পেতে চায়—যে তাকে নিজের মত ক'রে উপভোগ করবার উত্তেজনায় নব নব বাসনার আবেগে তাকে গ'ড়ে নেবে; যে তার কাছে শুধু পোষমানা প্রাণীর আত্মবিসর্জন নিয়ে উপস্থিত হবে না; যে আসবে নিজের প্রেমের প্রবল শক্তিতে, তার ইচ্ছার বিরুদ্ধে ইচ্ছার জয়ধ্বজা বহন ক'রে; ব্যক্তিত্বের বিপুল সংঘাতে যে তার মধ্যে রূপায়িত ক'রে তুলতে চাইবে নূতনতর সৃষ্টির প্রেরণাকে। কমলার মধ্যে তীব্র উৎসারিত আত্মার সেই সর্বজয়ী অস্তিত্বের কোন চিহ্ন সে পায় না—রাজ্ঞীর মত যে নিজের মনোহর প্রভুত্বের অপ্রতিহত মহিমায় প্রতিষ্ঠিত।

শুষ্ক দারুখণ্ড যেমন নিজের অন্তর্নিহিত অগ্নিতে একদা বহ্নিমান হয়ে নিজেকে সম্পূর্ণ নিঃশেষ করে, শচীন্দ্রের চিত্তও তেমনি তার নিজের প্রদীপ্ত অন্তর-জ্বালায় নিজেকে দগ্ধ ক'রে ক্রমে নিস্তেজ হয়ে এল। তার

মনে হতে লাগল যে, কমলা যেন তার পক্ষে জীবলোকের সম্পর্কশূন্য অনায়ত্তগম্য অস্তিত্ব মাত্র ; যে-মৃত্যুর সমাধিগহ্বর থেকে সে এই পৃথিবীর আলোর মধ্যে উঠে এসেছে, সেখানকার শোণিতোত্তাপবিহীন হৃৎপিণ্ড যেন ওই রক্তমাংসের নারীদেহকে পরিণত করেছে প্রাণহীন মর্মর-প্রতিমায়—মানবের সুখ-সম্পদ আশা-উচ্ছ্বাসের তপ্ত জীবনধারা সেখানে প্রবাহিত হয় না ; জীবনকে সে উত্তাপ দান করে না ; বিদ্যুৎপ্রবাহে মানুষকে নূতন ক'রে অভিনব ক'রে সৃজন করবার প্রাণশক্তি ওখানে সুপ্ত। ওর মধ্যে নেই মানুষের আত্ম-আবরণ থেকে শতদলের মত সৌরভে সৌন্দর্যে বিকশিত ক'রে তোলবার প্রাণময় সৌরকর।

কমলা এবং শচীন্দ্রনাথের পরস্পরের সম্পর্কে এই সমালোচনা ও বিশ্লেষণের দৃষ্টি পরস্পরের মধ্যে, নিজেদের সম্পূর্ণ অজ্ঞাতসারে যে ব্যবধান সৃজন ক'রে তুললে, তাতে তাদের বাইরের সংসারযাত্রা সুস্পষ্ট-ভাবে আক্রান্ত না হ'লেও অন্তরে অন্তরে অস্বস্তির মেঘ এবং অতৃপ্তির বিদ্যুৎ জমা হয়ে উঠেছিল। কমলার স্বভাবত অন্তঃশীলচিত্ত নিজেকে প্রকাশ করতে বাধা পেয়ে আরও বেশি ক'রে যেন নিজের আবরণের মধ্যে গিয়ে প্রবেশ করলে এবং শচীন্দ্র উত্তরোত্তর নিজেকে প্রতিহত ব্যর্থ অনুভব ক'রে অশান্ত বিক্ষোভে শান্তি ও সান্ত্বনার পথ খুঁজে ফিরতে লাগল।

মধ্যের যে কয় বৎসর সে কমলাপুরী প্রতিষ্ঠানের কর্মপ্রেরণার উৎসাহে, চেষ্টায়, পরিশ্রমে সৃজনের আনন্দরসের মধ্যে নিমজ্জিত হয়েছিল, সেই স্বল্পকাল পূর্বের স্খলিত অতীতের স্মৃতিসূত্রকে খুঁজে নেবার জন্য আবার তার মনের পরিত্যক্ত নিভৃতে গিয়ে সে উপস্থিত হ'ল। কমলাকে ফিরে-পাওয়ার উত্তেজনায় পার্বতীর কথা সে সম্পূর্ণ উপেক্ষা ক'রে চলেছিল তার মনে ; এবং এই মিথ্যাচার তার সহজ জীবনযাত্রার শান্তি ও সন্তোষকে উত্তেজনা ও আতিশয্যের বিক্ষোভে

কমলার মধ্যে নিজেকে সমাহিত করবার অবসর দেয় নি। পার্বতীর নিজের হাতে নূতন ক'রে গ'ড়ে-তোলা তার গত কয়েক বৎসরের জীবনকে আপনার প্রেমাভিনয়ের উত্তেজনার মধ্যে ভুলতে চেয়েছিল ব'লেই পার্বতীকে সে কোন মতে বিস্মৃত হতে পারলে না; এবং দিনে দিনে চিন্তাস্রোত সম্পূর্ণ পরিবর্তিত হয়ে পার্বতীর প্রতি তার চিত্তের গোপন আকর্ষণ ক্রমে ক্রমে তার কাছে প্রবল হয়ে উঠতে লাগল। মনে পড়ল, কমলার অভ্যর্থনা-উৎসবের সময় সে প্রাণপণে পার্বতীকে এড়িয়ে চলতে চেষ্টা করেছিল; তবু উৎসবের আনন্দ-কোলাহলের মধ্যে অক্লান্ত পার্বতীকে সে কখনও ম্লান হতে দেখে নি। যে দুদিন তারা কমলা-পুরীতে ছিল, তার মধ্যে এর জন্যে সে শচীন্দ্রকে কখনও অনুযোগও করে নি। বরং তার অতিপিনদ্ধ কার্যক্রমের মধ্যে অবকাশ অন্বেষণ ক'রে নিয়ে কমলা, মালতী ও শচীন্দ্রের সঙ্গে এসে কত গল্প পরিহাস করেছে সহজ কৌতূহলপূর্ণ নির্লিপ্ত প্রফুল্লতায় সরস ক'রে। পরস্পরের বিচিত্র ইতিহাস নিয়ে আলোচনা করেছে। কত সহানুভূতি নিয়ে বার বার ক'রে কমলার অলৌকিক রূপলাবণ্যের প্রশংসা ক'রে সভার দিন নিজে হাতে তাকে সাজিয়ে, তাকে হাসপাতাল প্রভৃতি দেখিয়ে বেড়িয়ে, তার পরামর্শ জিজ্ঞাসা ক'রে কমলার বন্ধুতা সে সহজেই অর্জন করেছে।

কিন্তু প্রতিদ্বন্দ্বীর অভ্যর্থনা-উৎসবে পার্বতীর প্রফুল্ল নেত্রীত্বের অন্তরালে যে বিক্ষত চিত্ত কল্পনা ক'রে শচীন্দ্র লজ্জায় পার্বতীকে এড়িয়ে চলেছিল, তারই নিষ্ঠুরতার স্মৃতি আজ বারম্বার তার মনে এসে আঘাত করতে লাগল। সে সুস্পষ্টভাবে আজ উপলব্ধি করতে পারলে যে, তার বিভ্রান্ত জীবনকে পার্বতী স্নেহে, শক্তিতে, সংযমে, আত্মত্যাগে তিল তিল ক'রে অপরূপ দক্ষতায় গ'ড়ে তুলেছিল। তার যে শোককে ছিন্নবৃন্ত স্রোতের ফুলের মত সে তার ভাববাষ্পাকুল চিত্তপবনের

বিলাসের বস্তু ক'রে রেখেছিল, পার্বতী তাকে সার্থক ক'রে মহীয়ান ক'রে তুলেছে।

হায় রে, সংসারটা যে নিছক সত্যের উপাদানে গঠিত! এতটুকু মিথ্যার ভর যে এখানে সয় না! সেই মিথ্যার মুখোশ প'রে জগৎকে যতটুকু প্রবঞ্চনা করা যায়, ততটুকু প্রবঞ্চিত হতে হয় নিজেকেই এক-দিন। কমলার প্রতি শচীন্দ্রের প্রেমের গর্বে পার্বতীর প্রতি তার অন্তরের সত্যকে সে প্রাণপণে অস্বীকার ক'রে চলেছে। কিন্তু যে প্রেম দিনের পর দিন, অল্পে অল্পে, লৌকিকতার বাধা লঙ্ঘন ক'রে, মনের অন্ধকার উদয়াচলে, তার চিত্তাকাশ উদ্ভাসিত ক'রে দেখা দিল, দুঃখ-রাতের পারে সূর্যোদয়ের মত, তাকে জীবনে অস্বীকার করলে জীবন তো তার তমসাচ্ছন্ন হয়ে উঠবেই। সে আজ পরিষ্কার ক'রে বুঝতে পারলে যে, ওই যে বৎসরের পর বৎসর অক্লান্ত একাগ্রতায় সে নারী-প্রতিষ্ঠানের বিস্তৃত সফলতা সম্ভব ক'রে তুলতে পেরেছে, কখনই তা সম্ভব হ'ত না, যদি পার্বতীর সাহচর্য এবং প্রেমের সঞ্জীবনীরসে এই কর্মের মধ্যে সে অপরিমেয় মাধুর্যের আস্বাদন লাভ না করত। এই প্রতিষ্ঠানের মধ্য দিয়েই তো জীবনে যা-কিছু সার্থকতা সে লাভ করেছে, কিন্তু কমলার প্রেম কি সেখানে উপলক্ষ্য এমন কি অবান্তর হয়ে ওঠে নি?

কমলার প্রেম ধরিত্রীর মত, বীজকে যে আপনার হৃদয়ে গুহায়িত ক'রে রেখে দেয়। কমলার প্রেম তার অন্তরকে চায় আবরণের আচ্ছাদনে, নিভৃতে, অনুভূতির রসলোকে, একান্তে আবৃত ক'রে। যেখানে প্রকাশের উচ্ছ্বাস নেই, জীবনের চঞ্চল গতিবেগ যার মধ্যে সুপ্ত অথচ প্রাণরসে নিবিড়—চিরন্তন। আর পার্বতীর প্রেম? সে আকাশের মত, বীজের জীবনপ্রবাহকে যে তামসলোক হতে জ্যোতিরুৎসবে আহ্বান ক'রে নেয়। জীবনলীলারসের মাধুর্যকে যে বিকশিত ক'রে, সার্থক ক'রে তোলে পত্রপুষ্পফলে। তার মনে হতে লাগল, এই তো

সত্য। কমলার প্রেমের রসধারা কখনই তার জীবনে সার্থক হয়ে উঠবে না, পার্বতীর মুক্তিমন্ত্রের আহ্বানে যদি তার জীবনবীজ শাখায় পুষ্পে পল্লবে উৎসের মত উৎসারিত না হয়ে উঠতে পায় মেদিনীর অন্ধ আবরণ ভেদ ক'রে, অবারিত আকাশের পানে, আলোকোজ্জ্বল ধরণীর উন্মুক্ত প্রাঙ্গণে। দু-জনেই তো সেই একই প্রেমের প্রাণদাত্রী—কমলা ও পার্বতী!

এমনি ক'রে শোভন উপমা এবং গভীর তত্ত্ব আবিষ্কারের মোহে নিজের পথের সন্ধানে সে প্রবৃত্ত হ'ল। তার ক্ষুধার্ত চিত্তের প্রেমাভিব্যক্তির সুনিশ্চিত ব্যর্থতায়, কমলার প্রতি শ্রান্ত তার হৃদয় পার্বতীর প্রচ্ছন্ন আকর্ষণের মোহে তার দিকে ধাবিত হতে চায়, এ কথা চায় না সে মানতে। না গো, না, এ তার মোহ নয়। এ যে তার সার্থকতার অনিবার্য আহ্বানরূপ—পার্বতীর এই আকর্ষণ। এই তো তার জীবনকে পরিপূর্ণতা দান করবে, তার প্রেমের মূলকে গভীররূপে কমলার অন্তরে প্রবেশের প্রেরণা দেবে। তবু যেন অন্তরে কে ব'লে ওঠে, এ মিথ্যা, এ ফাঁকি।

চিন্তায় চিন্তায় তাকে বিভ্রান্ত ক'রে তুললে। পার্বতীর কাছে নিজেকে নিবেদন করবার আকুলতা তাকে আচ্ছন্ন ক'রে ধরলে। সে আর ব'সে থাকতে পারলে না। বাড়ির বিস্তৃত ছাদের উপর বহুক্ষণ সে অস্থিরচিত্তে পায়চারি ক'রে বেড়াতে লাগল। কিন্তু যে-গৃহ তাকে তার জীবনের সার্থকতা থেকে দূরে সরিয়ে বন্দী ক'রে রেখেছে, সেই গৃহের চতুঃসীমানার পরিবেষ্টন সে যেন আর সহ্য করতে পারছে না। বাড়ির দেয়ালের গণ্ডী তার কাছে প্রতিভাত হতে লাগল বন্দীশালার মত। অস্থির হয়ে বেরিয়ে পড়ল সে মুক্ত প্রান্তরের মধ্যে, যেখানে সমস্তই অবারিত, চলা যেখানে প্রতিপদে প্রতিহত হয় না, মানুষের শাসন যেখানে স্বচ্ছন্দ আত্মার উপর প্রহরী নিযুক্ত ক'রে রাখে নি।

বাড়ি থেকে বেরবার সময় ম্যানেজার নমস্কার ক'রে বললে, বাবু, বায়সার প্রজারা আজ—

শচীন তাকে থামিয়ে বললে, আজ থাক্।

কাল আসতে বলব কি ?

না, পরে।

আপনি কি যাচ্ছেন কোথাও ?

এই প্রশ্নে সে মুহূর্তকাল থমকে থেমে ম্যানেজারের দিকে ফিরে বললে, হ্যাঁ, কমলাপুরী।

ঠিক অব্যবহিত পূর্ব-মুহূর্ত পর্যন্তও কোন বিশেষ জায়গায় যাবার উদ্দেশ্য তার মনে ছিল না। প্রশ্নের আঘাতেই তার চাপা-দেওয়া মনের বাসনাটা অকস্মাৎ মূর্তি নিলে। শুধু ঘোড়াটুকু টেপবার অপেক্ষা যেন, তারপর জ্বলন্ত গুলি ঊর্ধ্বশ্বাসে ছোটে তার লক্ষ্যের দিকে।

তা নৌকো ঠিক ক'রে দেব, বাবু ?

না।

লোকজন কেউ ?

দরকার নেই। ব'লে দ্রুতপদে সে এগিয়ে গেল। ম্যানেজার তার খেয়ালী মনিবটিকে বিশেষ ক'রেই চিনত, সুতরাং আর বেশি ঘাঁটাতে সাহস করলে না। শুধু কর্তব্যবোধেই বোধ করি বাড়ির ভিতরে সংবাদটি পাঠিয়ে দিলে।

শুনে কমলা চুপ ক'রে রইল। তার নিজের অদৃষ্টাকাশে যে একটা কিছু ঘনিয়ে উঠছে, তা সে বুঝতে পারলে। এ সম্বন্ধে মেয়েদের ষষ্ঠ ইন্দ্রিয়টি প্রবল, এ কথা মানতেই হবে।

মালতী উদ্বিগ্ন হয়ে কোলাহল ক'রে বলতে লাগল, ওমা, না খেয়ে-দেয়ে এই রোদে একলা! এ কি খেয়াল বাপু! তুমিই বা কি

মেয়ে বাছা, চুপ ক'রে দাঁড়িয়ে রইলে? তোমায় ব'লে গেছেন? জানতে তুমি, যাবেন?

অন্যদিকে চেয়ে কমলা বললে, হ্যাঁ।

জানতে, আর একলা যেতে দিলে? ভোলাদাকে না হয় পাঠিয়ে দাও সঙ্গে।

না, থাক্। ব'লে সে ঘরে গেল।

মালতী এইবার যেন কি একটা অনুভব ক'রে চুপ করলে, কিন্তু মনটা তার খারাপ হয়ে গেল। লোকটা এই রোদ্দুরে, না খেয়ে, চ'লে গেল!

সুস্পষ্ট কোন চিন্তার আকার না নিলেও কমলার মস্তিষ্কের মধ্যে কমলাপুরী ও পার্বতী—এই দুটো কথা এলোমেলো ভাবে ঘোরাফেরা করতে লাগল। কিছুতেই সে ওই দুটো কথার শব্দসীমানা ছাড়িয়ে উঠতে পারছিল না।

রাত্রে মালতী তার কাছে শুতে এলে এক সময় সে বললে, দিদি, খোকনকে নিয়ে তুমি এখানে থাক।

মালতী কিছু না বুঝতে পেরে বললে, তার মানে?

আমি কমলাপুরী গিয়ে পার্বতীর সঙ্গে কাজ করতে চাই। এখানে বিনা কাজে ঘরের মধ্যে ব'সে আমার নিশ্বাস বন্ধ হয়ে আসছে। একটা কাজের মধ্যে থাকতে চাই, নইলে আমি বাঁচব না।

মালতী রাগ ক'রে ঝাঁজিয়ে উঠল, যত অনাছিষ্টি আবদার তোমার! রাজরাণী হয়েও তোমার মন ওঠে না! যত খিষ্টানি। ইত্যাদি ইত্যাদি।

কমলা কোন জবাব দিলে না। একটা দীর্ঘনিশ্বাস ফেলে পাশ ফিরে শুয়ে রইল। নিঃশব্দ অশ্রুজলে তার উপাধান সিক্ত হয়ে গেল।

এই বিরাট পুরীর বন্দীশালায় বন্দিনী হয়ে চিরদিন কর্মহীন অবসরের অন্ধকার গহ্বরে আপনাকে বিসর্জন দিতে হবে মনে ক'রে

তার প্রাণ হাঁপিয়ে উঠতে লাগল। তার আর এক সর্বনাশের দিনে সেই যে নন্দলালের গৃহকোটর থেকে কর্মের মধ্যেই একদিন সে মুক্তিলাভ করেছিল, বারংবার সেই পরিত্রাণের উপায় তার মনে এসে অভয় দিতে লাগল। কাজ, কাজ, কাজই মুক্তির পথ। ঠিক কথা, কমলাপুরীর বিধবা কন্যাদের সেবা'র ভার সে পার্বতীর কাছে চেয়ে নেবে।

৬৬

গভীর রাত্রি পর্যন্ত পার্বতী তার কাজকর্ম ক'রে অবশেষে শ্রান্ত হয়ে এসে শুয়ে পড়ত নদীর ধারের বারান্দায় তার প্রিয় আরাম-চেয়ারখানির উপর দেহ এলিয়ে দিয়ে। তার নিজের বঞ্চিত জীবনকে মানবের সেবায় আরও বেশি ক'রে দেবার এবং কমলাপুরীকে বৃহত্তর নারী-কল্যাণের প্রতিষ্ঠানে পরিণত করবার পরিকল্পনা সে প্রস্তুত করেছিল। নিজেকে সে মুহূর্তমাত্র অবসর দেবে না—এই তার পণ। শচীন্দ্রের কর্মযজ্ঞের অগ্নিতে নিজেকে আহুতি দিয়ে শচীন্দ্রের সঙ্গে তার বাহ্য বিচ্ছেদকে সে পরিপূর্ণ মিলনে পরিণত করবে। প্রতি মুহূর্তে তার প্রিয়তমকে সম্মুখে জেনে প্রত্যক্ষ সান্নিধ্যের অনুভূতিতে সে নিজেকে অনুপ্রাণিত ক'রে রাখতে চায়। বিধবার অতৃপ্ত পূজা তার নয়, কুমারীর কমনীয় কামনাকেও সে জীবনে চায় না; সাধকের ধ্যানলোকে সে তার দয়িতের অদীনসত্তার কর্মসহচরী। যেখানে তার চেষ্টা বাসনায় কলুষিত নয়, মোহে অবিবেকী নয়, এবং শচীন্দ্রের স্থূল সত্তা যেখানে তার স্বতঃস্ফূর্ত অজেয় আত্মাকে খণ্ডিত করে না।

এই দুই মাসের মধ্যেই সে নারীজগতের নানা মঙ্গল-প্রতিষ্ঠানের সঙ্গে নিজের যোগসূত্র স্থাপনের চেষ্টা করেছে। ভারতবর্ষের বিভিন্ন

স্থান থেকে ইতিমধ্যেই যথেষ্ট উৎসাহ ও প্রতিশ্রুতি পেয়েছে। তার ইচ্ছা যে, ভারতের নানা কেন্দ্রে নিজে উপস্থিত হয়ে সকল প্রগতিশীল কর্মী নারীকুলের সঙ্গে সে প্রত্যক্ষ পরিচয় ও যোগ স্থাপন করবে। সকলের সঙ্গে সহযোগে পৃথিবীতে এক বিরাট নারীমঙ্গল-প্রতিষ্ঠানে সকলকে অনুপ্রাণিত ক'রে তুলবে। শচীন্দ্রের কল্যাণে অর্থের অনটন তার ছিল না। তার অনুপস্থিতিতে কমলাপুরীর কার্যপরিচালনের সুবন্দোবস্ত সে ক'রে রেখেছিল। কাল প্রত্যুষে কলকাতায় যাবে ব'লে স্থির ক'রে সে আদেশ দিয়েছিল লঞ্চ প্রস্তুত রাখতে। তার নিখিল-ভারত ভ্রমণের ভূমিকাস্বরূপ কলকাতার কয়েকটি বিশিষ্ট ব্যক্তি ও প্রতিষ্ঠানের সঙ্গে সে পরিচিত হতে চায়।

সমস্ত কাজকর্মের অবসানে নিত্যকার অভ্যাসমত সে বারান্দায় তার আসনটিতে এসে বসল। কাল যে বিরাট উদ্দেশ্য নিয়ে সে সম্পূর্ণ অপরিচিত জগতের মধ্যে নির্বান্ধব হয়ে বেরিয়ে পড়তে যাচ্ছে, তার নিঃসঙ্গ একাকীত্বের গুরুভার অজ্ঞাতসারে তার চিত্তকে অধিকার করেছিল; এবং চিত্তের গোপন অন্তরালে প্রচ্ছন্নরূপে, তার সমস্ত সুশাসিত সাধনার আদর্শকে পরিহাস ক'রে, কখন যে শচীন্দ্রের বিরহ-বেদনা ধীরে ধীরে অন্তরের মধ্যে সংক্রামিত হয়েছে তা সে লক্ষ্যও করে নি। লণ্ডনে পীড়িত শচীন্দ্রের সেই অসহায় রোগতাপিত মূর্তি, ইউরোপের নানা দেশ ভ্রমণের অবসরে পরস্পরের ঘনিষ্ঠতার রসায়নে নূতন জীবনে পরস্পরকে সঞ্জীবিত ক'রে তোলার সেই সুবর্ণমণ্ডিত দিনগুলির ইতিহাস, কমলাপুরীতে দ্বিধাবিচলিত শচীন্দ্রের আত্মসমর্পণের করুণ কোমল রহস্য, সমস্তই তার চিত্তে গভীর বিরহতপ্ত অশ্রুসজল বেদনায় আজ প্রতিফলিত হয়ে উঠেছে। নিমীলিত নেত্রের বারিধারা আর কূলের বাধা মানে না; অসহায় আকুল চিত্ত তার প্রেমাস্পদের

আকাঙ্ক্ষাকেও নিবারণ ক'রে রাখতে পারে না। নিরুপায় অনাথের মত সে নিজের শোকের কবলে নিজেকে বিসর্জন দিলে।

এমনি শাসনমুক্ত, শিথিলগ্রন্থি, বেদনাবিধুর চিত্তে অশ্রুবিগলিত মুদ্রিত নয়নে শচীন্দ্রকে তার নিজের সমগ্র চেতনা দিয়ে অনুভব করবার আবেশে আবিষ্ট হয়ে সে স্থির হয়ে প'ড়ে রইল।

রাত্রি পূর্ণিমা। সমস্ত জল স্থল আকাশ জ্যোৎস্নার প্লাবনে যেন জোয়ারের সমুদ্রের মত উদ্বেল। ও-পারের চাষীগ্রামের সুপ্তদীপ পর্ণকুটির থেকে রোমন্থনসুখাবিষ্ট গাভীর কণ্ঠলগ্ন মন্থর ঘণ্টাধ্বনি যেন দূর স্বপ্নালোকের রাগিণী আনছে বহন ক'রে। কিন্তু বহির্জগতের এই অনুপম সুন্দর রসস্রোত পার্বতীর গভীর বেদনার অন্তরালে আজ যেন অবাস্তব স্পর্শরহিত।

শচীন্দ্রের সত্তার স্বপ্নবিলাসে কতক্ষণ এমনি যে সে অভিভূত হয়ে ছিল, তা সে জানে না।

সহসা চকিত হয়ে সে উঠে বসল পদশব্দে। সামনে শচীন্দ্র—শচীন্দ্রই তো! বিস্রস্ত কেশবেশ, উদ্‌ভ্রান্ত মূর্তি, স্খলিত চরণ। এ কি স্বপ্ন? চোখকে যেন বিশ্বাস করা যায় না। শাস্ত্রে বলে যে, একান্ত ধ্যানপরায়ণ একাগ্রচিত্তে আরাধনা করলে, দেবতা মূর্তি পরিগ্রহ ক'রে সম্মুখে আবির্ভূত হন। এ কি তার হৃদয়বাসী দয়িতের বিগ্রহমূর্তি? না, এ তার একান্ত নিবিষ্ট কল্পনারই ছায়ামূর্তি। এ কি সম্ভব! কিন্তু এ কি বিধ্বস্ত, ক্লান্ত, পীড়িত রূপ শচীন্দ্রের! এই কি সে! যাকে কমলার সাহচর্যসুখে পরিতৃপ্ত কল্পনা ক'রে সে মনে মনে সান্ত্বনা লাভ করবার প্রয়াস পেয়েছে; যার আপ্তকাম, সুখতৃপ্ত আননের হাস্যোজ্জ্বল প্রভা দেখার আশায় সে তার প্রতিষ্ঠানের দুয়ারে অপেক্ষা ক'রে আছে, এ তো সে নয়। শ্রান্তিতে অবসাদে শচীন্দ্র যেন আর দাঁড়াতে পারছে না, শ্লথ ভগ্ন ছিন্নমূল হয়ে এখনি সে প'ড়ে যাবে।

সেবাপরায়ণা পার্বতী তার এই ঝঞ্ঝাহত মূর্তি দেখে স্থানকাল ভুলে গেল। ত্রস্তপদে উঠে এল এগিয়ে তার দিকে দুই বাহু প্রসারিত ক'রে। এবং শচীন্দ্র তার শিথিলমূল কম্পমান দেহকে পার্বতীর অঙ্গের উপর ন্যস্ত ক'রে বললে, আমাকে ক্ষমা কর পার্বতী! আমি—

পার্বতী সকরুণ স্নেহে তার মুখের উপর হাত চাপা দিয়ে, নিজের প্রতি শান্ত দৃঢ় নির্ভরে, শচীন্দ্রের অজ্ঞাত দুঃখের গভীর করুণায়, নিরভিমান নিঃসঙ্কোচে ধীরে ধীরে নিয়ে গিয়ে তাকে আরাম-চেয়ারে শুইয়ে দিলে। তারপর একটা মোড়া এনে পাশে ব'সে তার পীড়িত উত্তপ্ত ললাটে, তার বিপর্যস্ত কেশের মধ্যে নিজের কোমল শীতল অঙ্গুলি সস্নেহে পরিবেশন করতে লাগল।

অনেকক্ষণ এমনি নিশ্চেষ্ট নির্বাক হয়ে প'ড়ে থেকে পার্বতীর স্নেহহস্তের সেবায় কতকটা সুস্থ বোধ ক'রে, তার বক্তব্যের ভূমিকাস্বরূপ শচীন্দ্র ধীরে ধীরে পার্বতীর হাতটা নিজের করতলের মধ্যে টেনে নিলে। সমস্ত রাস্তা সে পদব্রজে অতিক্রম ক'রে এসেছিল খর রৌদ্রে। তৃষ্ণায় তার কণ্ঠতল যে শুষ্ক হয়ে গিয়েছে, এতক্ষণ সে কথা তার মনে ছিল না। পার্বতীর স্নেহের ছায়ায় নিজের উৎকণ্ঠিত চিত্ত শান্ত হতেই ক্ষুধাতৃষ্ণার স্বাভাবিক তাড়না তার মধ্যে জেগে উঠল। তবু এমন রসোজ্জ্বল পরিবেশের মধ্যে অসময়ে অকস্মাৎ স্থূল ক্ষুৎপিপাসার আবেদনের লজ্জায় স্মিত হাস্যে পার্বতীর দিকে চেয়ে বললে, রোদ্দুরে যে কষ্ট হচ্ছিল, পথের মধ্যে তা খেয়াল ছিল না। একটু ঠাণ্ডা জল যদি—

পার্বতী সন্ত্রস্ত বিস্ময়ে বললে, ওকি! আপনি এই পথ হেঁটে এসেছেন এই রোদে? ইস, করেছেন কি? আর এতক্ষণ বলেন নি? ভারি অন্যায়! এখন একটা অসুখ-বিসুখ না করলেই বাঁচি। বসুন, জল আনছি। স্নান করবেন তো? না না, কিছু সঙ্কোচ করবেন না।

আমি সব ঠিক ক'রে দিচ্ছি। ব'লে সে দ্রুতপদে চ'লে গেল এবং এক বালতি জল, মগ, তোয়ালে, সাবান নিয়ে এসে বললে, উঃ, কি রোদটাই না খেতে হয়েছে! নিন, একটু হাত-মুখটা ধুয়ে নিন তো, চলুন। ব'লে শচীন্দ্রের উদ্যত আপত্তির অপেক্ষা না রেখে, তার হাত ধ'রে নিয়ে কাছে একটা মোড়ার উপর বসাল। তারপর তোয়ালেটা তার গলায় জড়িয়ে দিয়ে, মাথাটা নিজের হাতে সযত্নে ধুইয়ে দিতে লাগল। শচীন্দ্রের আবেশবিজড়িত মৃদু আপত্তিতে কোন ফল হ'ল না। হাত-পা ধোয়া শেষ হ'লে সে পার্বতীর দিকে চেয়ে স্নেহমিশ্রিত পরিহাসের সুরে বললে, নার্সের টুপি প'রেই জন্মেছিলে বোধ হয়। আঃ, কি আরাম যে হ'ল! সমস্ত মাথাটায় যেন আগুন ধরিয়ে দিয়েছিল! পার্বতীর স্নেহে তার হৃদয় উদ্বেল হয়ে উঠেছে।

গৃহ থেকে কমলাপুরীর পথে যখন সে নিষ্ক্রান্ত, তখন তার মনে সংশয় এবং পার্বতীর প্রতি নিষ্ঠুরতার অপরাধজনিত সঙ্কোচের অন্ত ছিল না। কিন্তু পার্বতীর চিরজাগ্রত প্রীতির নিদর্শনে তার হৃদয় প্রশ্রয় পেয়ে উঠল। তার নিশ্চিন্ত নির্ভরের এই পরম রমণীয় আশ্রয়টুকু যেন সে নূতন ক'রে আবিষ্কার করলে।

তৃপ্তিদানের পরিতোষে পার্বতীর আনন আনন্দে ব্রীড়ায় ও সুখাবেশে রঞ্জিত হয়েছে। পার্বতীর সেই স্নেহশঙ্কালজ্জা-বিজড়িত মুখের দিকে চেয়ে চেয়ে শচীন্দ্র আর সংযত রাখতে পারছিল না তার এতদিনের বঞ্চিত ক্ষুধাকে। হৃদয়ের অন্তস্তলে পার্বতীকে আজ সে পেয়েছে অনন্য-রূপে। হৃদয় তার দিতে চায় অন্তরে বাহিরে সেই পরম অনন্যতার অভিব্যক্তি। অত্যন্ত সমাদরে দুই করতলের মধ্যে পার্বতীর মুখটা টেনে নিয়ে সম্পূর্ণ দ্বিধাশূন্য সহজ প্রেমের আবেগে সে তার মুখচুম্বন ক'রে তাকে নিবিড় আলিঙ্গনে টেনে নিলে তার বুকের মধ্যে।

আজ পার্বতী কিছুমাত্র আপত্তি জানাল না। [illegible]

লেশমাত্র ছিল না তার নিজের মনে; তাই কোনরূপ কৃত্রিম বাধায় সে ওই সন্তপ্ত মানুষটির একান্ত সমর্পিত সহজ উৎসর্গের দানকে সামাজিক আচারনিষ্ঠ কোনও নীতির আঘাতে অপমান করলে না।

ওই যে পুরুষটি, আজ তার সমস্ত পৌরুষের অভিমান বিসর্জন দিয়ে, পীড়িত তাপিত চিত্তে অনন্য নির্ভরে, তারই কাছে এসেছে তার সহজ প্রাণের স্বাভাবিক আকুলতায়—দুরন্ত অবোধ শিশু আহত হ'লে মার কোলে যেমন ক'রে ছুটে যায়—এই কথাটাই তার স্নেহকরুণ চিত্তকে মথিত করতে লাগল। আজ সে কমলার প্রেমে দ্বিধাকুণ্ঠিত মন নিয়ে তার কাছে আসে নি। তার নিঃসংশয় অকুণ্ঠ আত্মবিসর্জনের সেই সহজ প্রকাশের উপলব্ধি-মুহূর্ত পার্বতীর অন্তর থেকে বাহিরের সমস্ত বাধাকে দূর ক'রে দিলে। যদিও পার্বতী জানে না যে, কি তার দুঃখ; তবু দুঃখ যে তার গভীর, এ বিষয়ে পার্বতীর সংশয়মাত্র ছিল না; এবং শচীন্দ্রকে শান্ত ক'রে তোলবার ব্যাকুলতায় সে নিঃসঙ্কোচে নিজেকে উৎসর্গ করলে।

শচীন্দ্রের জীবনে এই প্রথম,—পার্বতী এই প্রথম তার সমাদরকে প্রত্যাখ্যান করে নি; এবং মনে মনে আত্মোৎসর্গের এই প্রসাদ লাভ ক'রে শচীন্দ্রের হৃদয় আনন্দরসে মধুময় হয়ে উঠল।

তার মনে কৃতজ্ঞতাপূর্ণ আনন্দের সঙ্গে গুনগুন সুরে গুঞ্জন ক'রে ফিরছিল—

তোমার বীণা যেমনি বাজে আঁধার মাঝে
অমনি ফোটে তারা।

আহারান্তে পার্বতী বললে, আপনি শ্রান্ত; চলুন, শুয়ে শুয়ে কথা বলবেন। আমি নর্মদার ঘরে গিয়ে শোব এখন।

ক্লান্তদেহ বিহ্বলচিত্ত শচীন্দ্রকে অধিক অনুরোধ করতে হ'ল না। পার্বতী তাকে সযত্নে শুইয়ে দিয়ে, তার পাশে ব'সে গায়ে মাথায় হাত

বুলিয়ে দিতে লাগল। কোমল শুভ্র শয্যার সুশীতল স্নিগ্ধ ক্রোড়ে আরামে দেহ বিকীর্ণ ক'রে দিয়ে, উচ্ছ্বসিত প্রাণের কলধ্বনির আবেগে সে মুক্ত ক'রে দিলে অজস্র কথার স্রোতে তার হৃদয়ের গোপন উৎস। পার্বতী নিঃশব্দে তার গভীর বেদনার কাহিনী শুনে যেতে লাগল। কমলাকে ফিরে-পাওয়ার ব্যর্থ প্রয়াসের সুদীর্ঘ ইতিহাস আর আজকের পরিতৃপ্ত কৃতজ্ঞ হৃদয়ের নিবিড় আনন্দের অনুভূতি। কোন কথাই আজ শচীন্দ্র অপ্রকাশ্য ব'লে মনে করলে না।

শচীন্দ্র অন্তরে অন্তরে স্বভাবতই ভোগী মানুষ। তার সমস্ত দ্বিধাদ্বন্দ্ব বিতর্কবিচারের অন্তে যা অবশিষ্ট থাকে, তা একান্ত ক'রে তার ভোগেচ্ছা বই আর কিছুই নয়—অবশ্য হয়তো বা তা রুচিপিপাসু কবি-চিত্তের মর্জিত ভোগেচ্ছা এইমাত্র।

আজ তার সুখতৃপ্ত আরামলীন নিশ্চিন্ত মন, পার্বতীর হৃদয়ে আপনার অবিচলিত আসন সুনিশ্চিত অনুভব ক'রে, ক্রমে ধীরে ধীরে নিজের ভোগপিপাসু কল্পনাকে সে মুক্ত ক'রে দিলে সুমার্জিত ভাষার সুললিত বিন্যাসে। তবু যা সে বলতে চাইছে কেমন ক'রে সে কথা প্রকাশ করার সঙ্কোচ কাটিয়ে গ্রহণযোগ্য ক'রে বলবে তাই মনে মনে আলোচনা করতে করতে ব'লে যেতে লাগল। বলতে বলতে মনের এবং রসনার জড়তা তার দূর হয়ে গেল। বললে, পার্বতী, আজ আমার নিজেকে পরিপূর্ণ ক'রে পাবার দিন এল। অনেক ভেবে দেখেছি আমি, তোমাকে জীবনে না লাভ করলে জীবন আমার জ্যোতির্বিহীন তমসাচ্ছন্ন হয়ে পড়বে। কমলাকে পাওয়ার পরিপূর্ণ রূপ তোমাকে বাদ দিয়ে আমার কাছে প্রকাশ পাবে না। তাতে কমলাও ব্যর্থ হবে, আমিও। তোমার মধ্যে প্রাণের বিদ্যুৎপ্রবাহ অপর্যাপ্ত সৃজনী শক্তিতে বেগবান। তুমি আমাদের বিধ্বস্ত আত্মার এই জড়স্তূপকে জগতের প্রাণস্রোতের মধ্যে টেনে বের ক'রে আন—নূতন ক'রে গ'ড়ে তোল

কর্মে, প্রাণে, কল্যাণে। কমলার অন্তরের মধুর রসকে উৎসারিত ক'রে তোল ; মুক্ত ক'রে দাও আমার জীবনযজ্ঞের প্রাঙ্গণে। বলতে বলতে সে পার্বতীকে আকর্ষণ ক'রে নিতে চেষ্টা করলে নিজের কাছে।

পরিতৃপ্ত সমাশ্রিতচিত্ত শচীন্দ্রের কণ্ঠে একটু একটু ক'রে সত্য ক'রে বলার চেয়ে সুন্দর ক'রে বলার সুর লাগছে। শামুকের শুঁড়ে অস্বস্তিকর কিছু স্পর্শ করলে, শামুক যেমন নিজের আবরণের আশ্রয়ে গিয়ে প্রবেশ করে, শচীন্দ্রের কথা শুনতে শুনতে পার্বতীর মন তেমনি ধীরে ধীরে ক্রমে সঙ্কুচিত হয়ে নিজের মধ্যে প্রবেশ করছিল ; এবং এক সময়, অতি ধীরে, শান্ত অথচ সুনিশ্চিতভাবে পার্বতী নিজেকে মুক্ত ক'রে নিয়ে, শ্রান্ত পীড়িত রোগীর পরিচর্যায় নিজেকে নিযুক্ত করলে।

* * *

শেষ রাত্রে লঙ্ক ছেড়ে গেছে। বীততাপ, পরিতৃপ্ত শচীন্দ্রনাথ তখন গভীর নিদ্রায় অচেতন। মনের সংগ্রাম তার শান্ত, চিত্ত তার নিরাময়, সমস্ত দেহ-মন-আত্মা এক নিবিড় আনন্দরসে নিমগ্ন।

সকালে বিছানার উপর যখন সে উঠে বসল, বেলা তখন অনেক। পূর্ব-রজনীর সুখাবেশ তখনও তার দেহমনের উপর জড়িয়ে রয়েছে। একটি আলস্যমধুর স্মিতহাস্য লেগে আছে তার ওষ্ঠে স্বপ্নের মত সেই স্মৃতির কুহকে। পর্বতী এখনও এসে উপস্থিত হয় নি। রাত্রিজাগরণের ক্লান্তিতে সে নিশ্চয়ই নিদ্রিত এখনও। শয্যা পরিত্যাগ ক'রে শচীন্দ্র উঠে বারান্দায় গেল। দীপ্ত প্রভাতের উজ্জ্বল কিরণে নদীর ঢেউ, দিগন্তপ্রসারিত শস্যক্ষেত্র, মেঘলেশরিহীন আকাশের অঙ্গন হাসির জোয়ারে প্লাবিত। বনতুলসীর গন্ধে মন্থর স্নিগ্ধস্পর্শ মৃদুসমীরণে কিসের যেন ইঙ্গিত! সমস্ত চরাচর প্রসন্ন, মুগ্ধ, রোমাঞ্চিত যেন।

পুলকিত স্বপ্নাবিষ্ট নয়নে রেলিং ধ'রে দাঁড়িয়ে মধুক্ষরিত ধরণীর এই সৌন্দর্যসুধা পানে সে আবিষ্ট ছিল কতক্ষণ কে জানে! এক সময়

সচেতন হয়ে ভাবলে, কই, পার্বতী তো এল না এখনও! আকাশের দূরে উর্ধ্বে সে তার প্রসন্ন দৃষ্টিকে প্রসারিত ক'রে দিয়ে মৃদু উচ্চারণে বলতে লাগল, পার্বতী, পার্বতী, আকাশের নীলিমার মত রহস্যময়ী পার্বতী—

আবার সে গেল ঘরে ফিরে। বিছানার দিকে একবার চেয়ে সে তার চোখ ফিরিয়ে নিলে। কেন কি জানি, আয়নায় নিজেকে দেখবার বাসনায় সে দেরাজের কাছে এসে চেয়ে দেখলে আয়নার ভিতরে অযত্নবিন্যস্ত কেশবেশ, ক্লান্ত আবেশ নয়ন। অল্প একটু সলজ্জ হাসি ফুটে উঠল তার মুখে। সমস্ত স্থানটা জুড়ে যেন পার্বতীর দেহের একটি মৃদু সৌরভ। ছোট ছোট প্রসাধনের জিনিস, এলোমেলো ক'রে দেরাজের উপর রাখা। লণ্ডনে-তোলা শচীন্দ্রের একটা ছোট ছবি হাতীর দাঁতের ফ্রেমে আঁটা। রক্তহীন দুর্বল ছায়ামূর্তি, তার নিজের হাতে নীচে ইংরেজীতে লেখা Resurrected (রেসারেক্টেড্)। ইউরোপের দিনগুলি তার মনে ভেসে উঠল। অল্প হেসে আয়নায় আবার নিজেকে দেখলে। কত পরিবর্তন! চোখ ফিরিয়ে নিলে। কতকগুলো শুকনো ফুল। চন্দনকাঠের একটা বাণবিদ্ধ রাজহাঁস, যন্ত্রণায় স্খলিত গ্রীবা নুয়ে পড়েছে। কি সুন্দর কাগজ-চাপা! একটা চিঠি। একি! তারই নাম লেখা যে! ইংরেজীতে লেখা পত্র! খুলে পড়তে লাগল। পড়তে পড়তে তার মুখের সেই উদ্ভাসিত তৃপ্ত প্রসন্নোজ্জ্বল কান্তি কোথায় মিলিয়ে গেল। চিঠিতে লেখা—

প্রিয়তম, এত দিন তোমাকে নিজের গভীর অন্তরে ওই সম্বোধনে ডেকেছি। আজ প্রথম এবং শেষবার প্রকাশ্যে ডাকছি তোমায় ওই প্রিয় নামে—তোমারই মুহূর্তেকের পরিপূর্ণ আত্মদানের অধিকারে।

এখানে অবসান হয়েছে আমার কাজের। আমার উপস্থিতিতে অকারণ জটিলতার সৃষ্টি ক'রে লাভ নেই। তোমাকে পাওয়া আমার

পূর্ণ হয়েছে আজ। কমলার মধ্যে আমাকে পাওয়া তোমার থেকে শুরু হোক। আমাকে তুমি অনেক দিয়েছ—তা-ই আমার প্রাণ পূর্ণ ক'রে রইল। তোমাকে যা দিতে পারি নি, আপন আত্মার তুমি আপনার মধ্যে তা পূর্ণ ক'রে পাও। অন্তের কাছে পাওয়ার অপেক্ষায় তার থেকে বঞ্চিত কর না নিজেকে। তুমি শান্ত হও, নিজে অন্তরে প্রতিষ্ঠিত হও, তোমার অন্তরের প্রাণ-সম্পদে দূর হয়ে তোমার সকল দৈন্য, সমস্ত মিথ্যা—এই আমার প্রার্থনা।

বিদায়

পার্বতী

পত্রখানা সে একবার দুবার পাঁচবার দশবার পড়ছে, কিন্তু তার মস্তিষ্ক যেন এর প্রকৃত মর্ম গ্রহণ করতে পারছে না। কথাগুলো যেন কয়েকটা অক্ষরের সমষ্টি মাত্র। Dearest-এর ডি-এর শুঁড়টা কি রকম পাকানো। প্রথম লাইনে মাত্র চারটে কথা। কিন্তু—কিন্তু এ কে লিখেছে পার্বতী? পার্বতী! হঠাৎ বুকটা যেন হাহাকার ক'রে উঠল তার। দ্রুতপদে সে ঘরে চ'লে গেল। সব ঠিক তেমনি আছে, কোন ব্যতিক্রম হয় নি। টিকটিকিটাকেও সকালে ওই কার্নিসের ধারেই দেখেছিল। রাজহাঁসটা ঠিক আছে। তাই তো, চিঠিটা হঠাৎ কে লিখল? I was a fool! Oh, I behaved like a cad ওঃ, কিন্তু, সত্যি? চ'লে গেছে? দুষ্টুমি করছে না তো? শচীন্দ্রনাথ চিঠিখানাকে দু-তিনবার পড়ল। না, দুষ্টুমি নয়, চ তো গেছে। তাই তো, স্টীমারটা চ'লে গেছে! তাড়াতাড়ি বারান্দায় গেল, ঘাটের দিকে চেয়ে দেখলে। দেখতে দেখতে শূন্য শূন্য ক'রে তার বুকটা আবার হাহাকার ক'রে উঠল। অন্যমনস্ক